favour of one they do not trust. No one has any right to be pleased.

তবে ভোট দিয়েছে লোকে প্রচুর। শতকরা বিরাশিজন লোক বাড়ি থেকে বেরিয়ে কিউ করে দাঁড়িয়েছিল ভোট দিতে। কোনো রকম উত্তেজনা, মারামারি, অগ্নিকাণ্ড, মাথা ফাটাফাটি হয়নি। বৃটেন এ ব্যাপারে আশ্চর্য শান্ত। প্রধান দল তুটির মধ্যে অমিলের চেয়ে মিলই বেশি দেখা যায়। চেহারায়, কথাবার্তায়, ব্যবহারে, এক কাপ চায়ের জন্যে কিউতে কর্মে, আলস্যে এই তুটি দলের এত বেশি মিল যে আসলে ভোট দেওয়া নেওয়া অনেকটা ফুটবল খেলার মতো। যে দলই জিতুক না কেন, সামগ্রিকভাবে দেশের বিশেষ পরিবর্তন হয় না। অ্যাটলি এবং চার্চিল ছোটবেলা থেকেই বন্ধু এবং যতদূর মনে পড়েছে কোথাও পড়েছি, তাঁরা তুজনে একই ইস্কুলে, একই ক্লাসে পড়াশুনাও করেছিলেন।

আমাদের বাড়িতে আমরা কিছু ভারতীয় ছিলাম, আর ছিল কিছু আইরিশ। এরা নাকি নিজেদে[illegible]শ খুব মারপিট করতে অভ্যস্ত। একটি গল্প আছে, রাস্তায় বেশ [illegible]মারি চলছে, একটি ছোট্ট ছেলে এসে জিজ্ঞেস করলো একজন দর্শককে, বলতে পারেন মারামারিটা কতক্ষণ চলবে?

—কেন?

—বাবা চান করতে গেছেন, তিনি এসে এই মারামারিতে যোগ দিতে চান কিনা তাই জানতে চাইছেন।

'দি কোয়ায়েট ম্যান' নামের একটি বিখ্যাত ফিল্মে আইরিশদের এই হাঙ্গামা-প্রিয়তার অনেক ঘটনা আছে। একটি ঘটনায় দেখা যায়, এক বুড়ো ভদ্রলোক মৃত্যুশয্যায়—পাদরী এসে প্রার্থনা করলেন, বুড়োর চোখ বুজে এলো যেন চিরকালের জন্য। কিন্তু না, হঠাৎ দূর থেকে আওয়াজ এলো দাঙ্গা হচ্ছে। লোকটি যেন দৈবশক্তিতে উঠে বসলো, তার পর মৃত্যু স্থগিত রেখে একটা তু'সেরি লাঠি নিয়ে ছুটলো সেই দাঙ্গার উৎস সন্ধানে।

অথচ দেখলাম ব্লেনিম ক্রেসেন্টের আইরিশেরা নেহাতই শান্ত, এমন কি গোবেচারাও বলা চলে। একটু লাজুক প্রকৃতিরও তারা। ধীরে ধীরে কথা

বলে। আমাদের সঙ্গে কোনো বাক্‌বিতণ্ডায় যেতে রাজী হয় না, মারামারি করা দূরের কথা। তারা আমাদের টেবিলেও বসে না, একটু দূরে দূরে বসতে পারলে বাঁচে। আমাদের অবশ্য আইরিশদের সঙ্গে সাধারণ কোনো কথা আলোচনা করবার থাকত না। ভারতীয়দের সবাই আলোচনা করতো কৃষ্ণমেনন, ডাঙ্গে, রজনীপাম দত্ত, মোরারজী দেশাই, রবীন্দ্রনাথ এবং মস্কো ওয়াশিংটন সম্পর্কে। আইরিশরা আলোচনা করতো কারখানা, শ্রমিক-সমস্যা, থাকার জায়গা সমস্যা—কেবল এইখানেই আমাদের সঙ্গে তাদের কিছু মিল ছিল।

এ ছাড়া তারা যে আর কি ভাবতো বা বলতো, তা আমাদের জানবার উপায় ছিল না। তবে হাইড পার্কে যে সমস্ত আইরিশ মুষ্টিবদ্ধ হাতে গলা ফাটিয়ে উত্তর এবং দক্ষিণ আয়ারল্যাণ্ডকে এক করবার স্বপক্ষে যুক্তি এবং বৃটিশ গবর্নমেণ্টকে বোমা মেরে উড়িয়ে দেবার হুম্‌কি দেখাতো, তাদের সঙ্গে আমাদের বাড়ির আইরিশদের ছিল বিশেষ পার্থক্য। আমাদের বাড়ির একজন আইরিশ একদিন তো বলেই ফেললেন যে তিনি ডি ভ্যালেরার সম্পর্কে কিছুই জানেন না এবং তিনি [illegible] জানালেন, জানবার উৎসাহ পর্যন্ত নেই। আইরিশরা আসে লণ্ডনে কাজ করতে, দেশে টাকা পাঠাতে, কারণ তাদের দেশ নেহাতই গরীব। বহু যুগ থেকেই আইরিশরা বিদেশে ছুটেছে বসতি করতে। আমেরিকায় প্রথম যুগে যে সময় লোক সে দেশে গিয়েছিলেন, তাঁদের মধ্যে অনেকেই ছিলেন আইরিশ।

লণ্ডনে তিন জন আইরিশ ভদ্রলোক খুব নাম করেন। তিন জনই ইংরিজী জীবনযাত্রা, ধরন-ধারণ, রীতি-নীতি ইত্যাদিকে আক্রমণ করেন কঠোর ভাষায়। এঁদের মধ্যে সর্বশ্রেষ্ঠ হ'লেন বার্ণার্ড শ'। ভারতবর্ষ বার্ণার্ড শ'কে ভোলেনি, যদিও ইংল্যাণ্ড তাঁকে ইতিমধ্যেই ভুলতে বসেছে। বার্ণার্ড শ'এর অ্যায়োত সেণ্ট লরেন্সের বাড়িটি ভাড়া দেওয়া হয়েছে একজন অ্যামেরিকানকে। বার্ণার্ড শ'কে ভুলবার একটি কারণ হ'ল, বার্ণার্ড শ' ইংরেজদের সমাজ-ব্যবস্থা পছন্দ করেননি। সমালোচনা ইংরেজদের হৃদয় স্পর্শ করে না, বিশেষত সমালোচক যদি বিদেশী হয়, তাহ'লে তো কোনো আশাই নেই যে

সমালোচকের। অস্কার ওয়াইল্ডও ইংরেজদের জীবনযাত্রা নিয়ে যথেষ্ট বিদ্রূপ করেছেন, কিন্তু শেষ পর্যন্ত তিনি নিজেই দুর্নীতির জন্য জেলে যান। ঐ একটি অপরাধে অস্কার ওয়াইল্ডের সমস্ত খ্যাতি ধূলিসাৎ হ'ল। ইংরেজদের সমালোচনা করার প্রতিশোধ ইংরেজরা শেষ পর্যন্ত নিতে পেরেছিল। আর ফ্র্যাঙ্ক হ্যারিস, এঁর কথা ইংরেজরা শুনলো না, কারণ এঁর অতীত কিছুই জানা যায় না। বার্ণার্ড শ'এর জীবনীকার এবং আত্মজীবনী লেখক ফ্র্যাঙ্ক হ্যারিস মিথ্যাবাদী বলেও যথেষ্ট বিদ্রূপ সহ্য করেছেন।

তিনতলার ঘরটি একদা ছেড়ে দিলাম। বাড়ি ছেড়ে অন্য কোথাও যাবো, এমন ইচ্ছে তখনো হয়নি ; ঐ বাড়িরই একতলায় নেমে এলাম। এই একতলার ঘরটি ছিল আকৃতিতে যথেষ্ট বড়। ঘরে হেঁটে বেড়ানো যেতো। ঘরের মধ্যেই ছিল জলের বেসিন। উপরের ঘরটাতে তা ছিল না—জলের জন্য পাশের ঘরে যেতে হ'ত। সেখানে বহু পুরোনো জল গরম করবার কল ছিল। সেটি পুরোনো হ'লেও কাজ চলতো, কিন্তু একটু বিপদও ছিল। জল গরম করবার গ্যাসের কলে একটা পাইলট লাইট জ্বালানো প্রয়োজন হ'ত, কিন্তু আমাদের গ্যাসের কলটির পাইলট লাইট খারাপ ছিল ব'লে জ্বলতো না সব সময়ে। ফলে দেশলাই-কাঠি দিয়ে গ্যাসে আগুন ধরাতে হ'ত। দেশলাই-কাঠিটি যদি আগে জ্বালিয়ে পরে গ্যাস খোলা হ'ত তাহ'লে বিপদ ছিল না। কিন্তু গ্যাস আগে খুলে পরে দেশলাই-কাঠি জ্বালালে বিস্ফোরণ হ'ত। প্রায়ই একটা না একটা বিস্ফোরণ লেগে থাকতো। বিশেষত নতুন কোনো ভারতীয় এলে সংখ্যাটাও বাড়তো। গড়ে সপ্তাহে তিনটে করে বিস্ফোরণ হ'ত।

সব চেয়ে বড় বিস্ফোরণটি ঘটেছিল যেদিন, সেদিন রবিবার—জানুয়ারী মাস। অরুণ পালিত, আমি এবং প্রভাস চৌধুরী সেদিন ব্রাইটনে যাবো, সপ্তাহ তিনেক আগে থাকতেই কোচের টিকিট কিনে রেখেছিলাম। সকাল

ন'টায় ভিক্টোরিয়া কোচ স্টেশন থেকে কোচ ছাড়বে, অতএব সকাল সকাল উঠতে হ'ল সেদিন। রবিবার ব'লে যে ন'টা পর্যন্ত বিছানায় শুয়ে থাকবো তার উপায় রইল না। সকাল বেলাতেই প্রভাস খুব আগ্রহ করে আমাকে আর অরুণকে ডেকে তুললো। ওরা দু'জনে একই জাহাজে এসেছিল, এবং দুজনে মিলে একসঙ্গে ব্লেনিম ক্রেসেণ্টে এসেছিল।

প্রভাস আমাদের ডেকে তুলে মুখ ধুতে গেল ওপরে। আমি এবং অরুণ আমাদের ঘরের বেসিনে মুখ ধুচ্ছিলাম। হঠাৎ আওয়াজ হ'ল। নতুন এসেছিল এক ব্যানার্জি, সে সেই আওয়াজ শুনে প্রায় অজ্ঞান—সে তার আগের দিন রাত্তিরেই শুনেছে যে বহু জার্মান বোমা অবিস্ফোরিত অবস্থায় এখনো লণ্ডনের পাড়ায় পাড়ায় র'য়ে গেছে। কখনো কখনো সেগুলো ফাটতেও পারে।

ব্যানার্জি বললো, এ যে খুব কাছে। বোধ হয় জার্মান ভি-টু!

ব্যানার্জি ভয়ে কাঁপছে। অরুণ সংক্ষেপে বললো, গ্যাস। ব্যানার্জি গ্যাস শুনে আরো আতঙ্কিত হ'য়ে পড়লো। অরুণ বললো, প্রভাস—প্রভাস ক'রেছে এই কাজ! চলো, উপরে যাই। উপরে গিয়ে দেখি, স্নানের ঘরের দরজা বন্ধ।

আমার নতুন ঘরের দু'জন আইরিশ, মার্টিন এবং মাইকেল দরজায় ধাক্কা দিচ্ছে। মিস্টার এবং মিসেস ম্যাথার্স এসে দাঁড়িয়েছেন। আমাদের বাড়ির জীবন লোকুড়, চার জন ব্যানার্জি, (এঁদের বুড়ো, মেজো, সেজো এবং ছোট ব্যানার্জি বলে ডাকা হ'ত) আরো দু-তিনজন এসে দাঁড়িয়েছেন। মণি পালিত সাণ্ডে-টাইমস্ হাতে।

দরজা খুললো না, অতএব ভাঙা হ'ল। ভাঙতে বিশেষ কষ্ট হ'ল না। একটু চাপ দিতেই কাজ হ'ল।

অরুণ বললো, তিনতলায় এতগুলি লোক এসে দাঁড়ানোয় একটা বিপদ আছে—বাড়িটা ভেঙে যেতে পারে। এতগুলি লোকের ভার সইবে না।

এই শুনে জনকতক ব্যানার্জি নেমে গেল।

এই চার জন ব্যানার্জি নিয়ে দিব্যি গোলযোগ বেধে যেতো—বিশেষত টেলিফোন কল এলে। মিসেস ম্যাথার্স টেলিফোন ধরেই বলতেন চেঁচিয়ে—মিস্টার ব্যানার্জি! টেলিফোন!

চার জন ব্যানার্জি ছুটতো টেলিফোন ধরতে।

এক জন টেলিফোন ধরতো—হ্যালো!

অন্য তিন জন দাঁড়িয়ে থাকতো অধীর আগ্রহে।

এক বাড়িতে বহু ব্যানার্জি থাকায় আরো অনেক কাণ্ড হ'ত। বিশেষ ক'রে কেউ যদি বাড়িতে এসে ফিরে যেতো।

ডিনার খেতে খেতে হয়তো মিসেস ম্যাথার্স বললেন, আজ মিঃ ব্যানার্জির কাছে এক জন এসেছিলেন।

চার জন ব্যানার্জি একত্রে জিজ্ঞেস করতো, কার কাছে?

—কার কাছে, তা তো জিজ্ঞেস করতে ভুল হ'য়ে গিয়েছে।

—কী নাম?

মিসেস ম্যাথার্স বলতেন, নামটা ঠিক মনে রেখেছি। হুঁ মনে পড়ছে—মিস্টার স্টোকার—জাতে ভারতীয়।

মিস্টার স্টোকার ব'লে কোনো ব্যানার্জিই কাউকে চেনে না।

—স্টোকার, ঠিক মনে আছে মিসেস ম্যাথার্স?

—নাকি সেকার? সেকারও হ'তে পারে।

—সরকার নয়?

—না: স্পষ্ট মনে পড়ছে এখন—সরকার নয়। তবে স্টোকার না-ও হ'তে পারে।

চার ব্যানার্জি দাঁতে দাঁত ঘষত। ব্যানার্জিদের নিয়ে মজা আমরাও করতাম।

ডিনার টেবিলে একজন বললেন, একটি মেয়ে ব্যানার্জিকে টেলিফোন করেছিল, কিন্তু ব্যানার্জি নেই শুনে ছেড়ে দিলো টেলিফোন।

—কী নাম? চারজন ব্যানার্জির একটি প্রশ্ন।

—কী জাত?

— ইংরেজও হ'তে পারে, আবার জার্মানও হ'তে পারে—ভারতীয় হওয়াও আশ্চর্য নয় !

ডিনারের পর টেলিফোনের সামনে আবার কিউ। চারজন ব্যানার্জি তাদের চেনা সমস্ত মেয়েকে টেলিফোন করতে শুরু করেছে।

যাই হ'ক দরজা ভেঙে দেখা গেল প্রভাস বিহ্বল ভাবে দাঁড়িয়ে আছে। তার সমস্ত মুখ কাঠকয়লার মতো কালো। তার মাথার সুন্দর চকচকে চুলগুলির উপর ধূলো বালি জঞ্জাল। পাশে জল গরম করবার কল কাত হ'য়ে পড়ে আছে। ছাদের অনেকখানি অংশ বাথ টাবে এসে ভেঙে পড়েছে। ঘর ভাঙা ইঁট বালি সিমেণ্টে ভর্তি। প্রভাস একেবারেই নীরব।

অরুণ এগিয়ে গেল। ডাকলো, প্রভাস ! প্রভাস !

কোনরকম সাড়া নেই।

আমরা প্রভাসকে ধরে নিয়ে এলাম নিচের ঘরে। আস্তে আস্তে প্রভাসের জ্ঞান হ'ল।

—আমি কোথায় ? সে জিজ্ঞেস করলো।

—লণ্ডনে। অরুণ বললো।

—লণ্ডন কোথায় ?

অরুণ বললো, ইয়ার্কি মারছিস নাকি ?

কিন্তু প্রভাস ইয়ার্কি মারছিল না।

কোনোক্রমে ব্রাইটনের কোচ ধরেছিলাম। ব্রাইটন লণ্ডন থেকে বাহান্ন মাইল দূর, কোচে যাতায়াত ভাড়া সাড়ে সাত শিলিং—কোচে গিয়ে নিজেদের সীটে বসে কাগজ খুললাম।

প্রথম খবর নয়, কিন্তু মারাত্মক একটি খবর দেখে চমকে উঠলাম। ইংল্যাণ্ডের দক্ষিণ উপকূলে এতই কুয়াসা হবে যে এক হাত দূরের জিনিসও দেখা যাবে না। visibility nil আরো একটা বিপদ—

প্রভাস গ্যাস দুর্ঘটনার পর থেকে আর কথা বলছে না। কোনো কিছু

ভাবতে পারছে না, রসিকতা করলে মোটে হাসছে না। অরুণ কাতুকুতু দিয়ে হাসানোর চেষ্টা করেছিল কয়েকবার। অরুণের ধারণা হয়েছিল যে বিস্ফোরণের ফলে প্রভাসের হিউমার বোধ লোপ পেয়েছে। অতএব ক্রমাগত প্রভাসকে হাসির গল্প বলছিল। আইরিশম্যান, স্কচ, ইহুদী ইত্যাদিদের নিয়ে মজার মজার তিন চারটে গল্প বললাম আমরা, কিন্তু প্রভাস হাসল না। তা দেখে অরুণ বিচলিত হ'য়ে পড়লো। অরুণ বললো সেই গল্পটা জানিস প্রভাস, সেই যে যে-রাশিয়ানটি জার্মানের কাঁধে উঠে সমস্ত দিন বেড়িয়ে সন্ধ্যেবেলা ব'লেছিল, উঃ এই জার্মানটি আমাকে কি ক্লান্তই না করেছে। প্রভাস গম্ভীর।

অরুণ বললো, তবে এই গল্পটি শোনো—একজন ইংরেজ ভদ্রলোক অপরিচিত এক বিশাল চেহারার ভদ্রলোককে বলছিলেন—আমাকে একজন আইরিশম্যানকে দেখিয়ে দাও, আর আমি সঙ্গে সঙ্গে একজন কাপুরুষকে দেখিয়ে দেবো।

বিশাল ভদ্রলোকটি বললেন, আমি একজন আইরিশম্যান। ইংরেজ ভদ্রলোক নিজেকে দেখিয়ে বললেন, আর আমি হ'লাম একজন কাপুরুষ।

প্রভাস হাসল না। সে কোচের সামনে গিয়ে বসে পড়লো এক ভদ্র-মহিলার পাশে। আমাদের সাহচর্য তার একেবারেই পছন্দ হচ্ছিল না।

কোচ চললো এগিয়ে। রোদ্দুর নেই—কিছু কুয়াসা আছে—ক্রমশ ঘন হ'চ্ছে। আমি আর অরুণ খবরের কাগজ পড়ছি। রাস্তার দুদিকে দেখবার হয়তো অনেক কিছু ছিল, কিন্তু কুয়াসায় কিছু দেখা যাচ্ছে না। হঠাৎ প্রচণ্ড এক আওয়াজ। দেখি প্রভাসের পাশের ভদ্রমহিলা প্রভাসকে চড় মেরেছেন।

অরুণ বললো, প্রভাস কি কাণ্ড করেছে! হয়তো কোনো অসভ্যতা··· আমি বললাম, যাও না একটু দেখে এসো।

অরুণ গিয়েই ফিরে এলো। তার হাতে একটা আধ ইঞ্চি সদ্য-নিহত মশা। প্রভাসের গালে ওটি বসেছিল—পাশের ভদ্রমহিলা সেটিকে মেরেছেন। এই প্রথম দেখলাম ইংল্যাণ্ডের মশা।

প্রভাসের গাল লাল।

খানিক পর আর একটা ব্যাপার ঘটলো সেটা মারাত্মক। ঘটলো প্রভাসের কপালেই। পাশের ভদ্রমহিলার একটি মাঝারি গোছের সুটকেস ওপরে রাখবার জায়গাতেই রাখা ছিল। ঠিক মতো বসানো হয়নি ব'লে কোচটি একটু জোরে মোড় ঘুরতেই সুটকেসটি প্রভাসের কপালে পড়লো, তারপরে সেটা পড়লো তার কোলে। প্রভাসকে দেখলাম নিজের কপালে হাত বোলাতে। পাশের ভদ্রমহিলা খুবই দুঃখিত। সমস্ত পথ প্রভাস নিজের কপালে হাত বোলালো। কুয়াসা ঘন হ'তে ঘনতর হ'তে থাকলো।

আমার ঘরটি এবারে বড়। কিন্তু লোক বেড়ে গেল। আগে ছিলাম একা এক ঘরে। এখন তিনজনকে থাকতে হ'ল। মার্টিন এবং মাইকেল আমার গৃহসঙ্গী। দুজনেই আইরিশ। দুজনেরই বয়স চল্লিশের উপর—দুজনেই কাজ করে। তবে এক কারখানায় বা একজায়গায় কাজ করে না। কখনো দেখা যায় তারা হ্যারডের দোকানে, কখনো সেলফরিজের দোকানে, কখনো বা লায়ন্সের শস্তা খাবারের দোকানে। যেখানেই সুযোগ সুবিধে বেশি পেতো সেখানেই কাজ নিত। মার্টিন মোটামুটি লায়ন্সের খাবারের কারখানায় অনেকদিন কাজ করেছিল। তাকে ভোর ছটায় সেখানে যেতে হ'ত। সকাল সাড়ে চারটেয় সে ঘুম থেকে উঠতো। সকাল সাড়ে চারটের সময় ওঠা কষ্ট, বিশেষত লণ্ডনের মতো ঠাণ্ডা জায়গায়—অতএব অ্যালার্ম ঘড়ি চাই-ই। মার্টিনের ছিল সুন্দর একটি অ্যালার্ম ঘড়ি, অমন ঘড়ি সচরাচর দেখা যায় না। ঘড়িটি প্রথমে আস্তে আস্তে বাজতে থাকে কয়েক সেকেণ্ড, তারপর চুপচাপ, ক্রমে তার আওয়াজ বাড়তে থাকে। সব সমেত হয়তো তিন চার মিনিট ধরে বাজে—আওয়াজ ক্রমশ বাড়তে থাকে! সে আওয়াজে ঘুম ভাঙবে না এমন কোনো ঘুম স্বাভাবিক ভাবে কারুর হয় কিনা জানি না। মাঝে মাঝে ঘড়ি বাজতে বাজতে নাচতে আরম্ভ করে। ঘড়ির কাঁপুনির ফলে গড়িয়ে গড়িয়ে প্রায়ই কার্পেটের উপর পড়ে যায়—পড়ে গিয়েও তার বাজা থামে না। এরকম ঘড়ি কেনবার একমাত্র কারণ—মার্টিনের ঘুম একটু গাঢ়।

কিন্তু মাইকেলের ঘুম গাঢ় নয়। আমার ঘুম গাঢ় হ'লেও অমন ঘড়ির কাছে আমার জেগে থাকা সম্ভব হ'ত না। আমি এবং মাইকেল জেগে পড়তাম। মার্টিন খুব লজ্জা পেয়ে বলতো,—আরে আরে তোমরা উঠছো কেন, তোমাদের ঘড়ি এখনো বাজেনি।

মার্টিন আলো জ্বেলে দাড়ি কামাতো। রাত সাড়ে চারটের সময় আমি বিছানায় শুয়ে শুয়ে বই পড়তে শুরু করতাম।

তার পর মার্টিন পোশাক পরে আলো নিবিয়ে চলে যেত। আবার ঘুম আসতো। ভোরের ঘুম।

মাইকেলের ঘড়ির অ্যালার্ম বাজতো ছ'টার সময়। মাইকেলের ঘড়িটা অত আওয়াজ করতো না—কিন্তু থেকে থেকে একঘেয়ে এমন একটা আওয়াজ করতো যা কানের মধ্যে ঢুকে আবার আমাকে জাগিয়ে তুলতো।

মাইকেল বলতো, এবারেও বোকা ব'নে গেছ—তোমার ঘড়ি এখনো বাজেনি! আবার খানিক জাগবার পালা।

আমার ঘড়ি বাজবার কথা সাড়ে সাতটায়। কিন্তু যখন বাজতো তখন কেবল আচ্ছন্নের মতো পড়ে থাকতাম। মনে হ'ত নিশ্চয় এটা মার্টিনের কিংবা মাইকেলের ঘড়ি। সকালে নির্দিষ্ট সময়ে সহজে উঠতে পারতাম না। আমাকে অরুণ, প্রভাস বা ব্যানার্জিদের মধ্যে একজন জাগিয়ে দিয়ে যেতো ঘরে ঢুকে।

মাইকেল সারা সন্ধ্যে বসে বসে খবরের কাগজ পড়তো, আর পড়তো দেশ থেকে আসা চিঠি-পত্র—মার্টিন বাইরে বাইরে ঘুরতো। কখনো নাচে যেতো, কখনো বা সিনেমায়। মাইকেল খুব গোবেচারা প্রকৃতির। সে ডেইলি এক্সপ্রেস পড়তো। আমি ম্যাঞ্চেস্টার গার্ডিয়ান কেমন করে পড়ি, পড়ে বুঝি কিনা এসব কথা জিজ্ঞেস করতো। সে বলেছিল যে একদিন অন্য কোনো কাগজ না পেয়ে ম্যাঞ্চেস্টার গার্ডিয়ান পড়াতে তার মাথা ধরে গিয়েছিল।

আমাদের পাড়ায় সিনেমা হলে আমি প্রথমে কিছুতেই যাবো না, ভাল ফিল্ম না হ'লে দেখবো না স্থির করেছিলাম। কিন্তু একদিন মণি পালিত

আমাকে কাবু করলেন। বললেন, চলো সিনেমায় যাই। আমি বললাম, না যাব না, তার চাইতে রেডিও শোনা অনেক ভালো।

গ্যাসে কত খরচ করো? হঠাৎ প্রশ্ন করলেন মণিদা।

—তা শিলিং খানেক।

পোর্টোবেলো রোডের সিনেমা হলটিতে ন পেনি খরচ; যতোক্ষণ খুশি বসে থাকো। সিনেমাও দেখা হয়, গ্যাসের পয়সাও বাঁচে। পোর্টোবেলো রোডের সিনেমা হলটির দিকে চোখ কখনো পড়েনি। সেটা সিনেমা হল ব'লে মনেই হ'ত না। মণিদা আমাকে একদিন সেখানে নিয়ে গেলেন। হলটির নাম কেউ জানতো না—আসল নাম বোধহয় প্রিন্স অফ ওয়েলস, লোকে বলতো ব্যাক্ হল্।

ব্যাক্ হল্ অর্থাৎ পেছনের হল্। গলির মধ্যেকার এই সিনেমা হলটিতে প্রত্যেক সপ্তাহে দু তিনবার ফিল্ম বদলায়। লণ্ডনের সমস্ত সাধারণ হলেরই শো নির্দিষ্ট সময়ে আরম্ভ হয় না। শো সাধারণত বেলা একটার কাছাকাছি কোনো সময় থেকে আরম্ভ ক'রে রাত এগারোটার কাছাকাছি সময়ে শেষ হ'য়ে যায়, এর মধ্যে একবার টিকিট কিনে সমস্ত সময় ব'সে থাকা চলে, ঘুমিয়েও থাকা চলে। অনেকেই সিনেমা হলে ঘুমুতে যায়। খারাপ হলের টিকিট ন পেনি সর্বনিম্ন তখন ছিল, লণ্ডনের মধ্যবর্তী অঞ্চলের হলগুলিতে একটি ক'রে সিনেমা দেখায় এবং টিকিমের দামও যথেষ্ট বেশি। দু একটা হলের সর্বনিম্ন টিকিটের দাম পাঁচ শিলিং।

এই সিনেমা হলটিতে যেতো পাড়ার সমস্ত লোক। ছোটরা যেত দুঃসাহসিক অবিশ্বাস্য কাহিনী একাগ্র মনে দেখতে। অধিকাংশই মার্কিন ছবি। কিন্তু খারাপ ছবি ইংরেজরাও যথেষ্ট তৈরি করে। ইচ্ছে ক'রেই করে। কারণ খারাপ ছবি—অর্থাৎ গতানুগতিক কল্পনাবিহীন বেপরোয়া অ্যাডভেঞ্চার ছবি দেখবার কিছু হল্ এবং কিছু লোক সব দেশেই আছে। সে ছবির গল্পের সঙ্গে বাস্তবতার কিছুমাত্র মিল নেই। সবচেয়ে বেশি তারা দেখে আনন্দ পায় কেমন করে মানুষদের খুন করা হয়। বিশেষতো রেড ইণ্ডিয়ান বা কালো লোকদের খুন ক'রবার দৃশ্যের সময় ছোটরা উত্তেজিত

হ'য়ে চ্যাঁচাতে থাকে। এই রকম ফিল্ম দেখানোর ফলে ছেলেমেয়েদের মধ্যে নাকি অপরাধ প্রবণতা অনেক বেড়ে গেছে। চোদ্দ বছর এবং সতরো বছর বয়সের তুটি ছেলে - বেণ্টলি এবং ক্রেইগ—একটি পুলিসকে রিভলভার দিয়ে হত্যা করেছিল প্রায় বিনা কারণে, তার মূলেও নাকি এই ধরনের সিনেমা। আজকাল যে কিছু কিছু কালো লোকদের উপর অত্যাচার করা হ'য়েছে কেউ কেউ বলেন সেগুলি কুরুচিপূর্ণ জাতিদ্বেষ প্রচারমূলক ছবি দেখার প্রত্যক্ষ ফল।

পুরোপুরি অ্যাডভেঞ্চারের ছবির অসম্ভাব্যতা না দেখলে বোঝানো সম্ভব নয়। এসব ছবিতে প্রতি তু'মিনিটের মধ্যে কবার করে লড়াই দেখানো হয়, কত চেয়ার যে মাথায় ভাঙা হয় নায়কের তার ইয়ত্তা নেই! অথচ এত শক্ত সে মাথা যে কখনো ভাঙে না। নায়ক কয়েক মুহূর্ত বা মিনিট অজ্ঞান হয়ে থাকে বটে কিন্তু আবার দাঁড়িয়ে উঠে সে আগেকার মতোই হৈ-চৈ করতে থাকে। বোমার আঘাতেও এসব নায়কের কিচ্ছু হয় না। এরকম একটি বোমা সেন্সর বোর্ড কেমন করে পাস করান বোঝা শক্ত। ছোট ছেলে মেয়েদের কাছে বোমা ফেলা, লোক খুন করা নিত্য-নৈমিত্তিক এবং অবশ্যম্ভাবী ঘটনা বলে মনে হয়। এই সমস্ত সিনেমা দেখার সময় তারা সিগারেট টানতেও অভ্যস্ত হয়ে ওঠে।

সিনেমায় যে সমস্ত লোক খারাপ—তারা অ্যামেরিকান বা বৃটিশ নয়। তারা হয় চীনে, আফ্রিকান, রেড ইণ্ডিয়ান, ভারতীয় বা রাশিয়ান। তাদের মুখ ভাবলেশহীন, তারা যে কোনো রকম অপরাধ ক'রে বেড়ায়। তাদের নাম থেকেই তাদের পরিচয়। ভারতীয়দের নাম হয় রাম সিং জাতীয়, আর রাশিয়ানদের বোঝাতে গিয়ে যে কোনো নামের সঙ্গে 'স্কি' যোগ ক'রে দেওয়া হয়! জার্মান ইটালিয়ানরাও মাঝে মাঝে এই সব সিনেমায় খুনে হিসেবে দেখা দেয়, কিন্তু ফরাসীরা কখনো কাউকে খুন করে না—ফরাসীরা বড় জোর গুপ্তচর পর্যন্ত হয়। বিদেশীদের বিরুদ্ধে কথা বলা সব জাতেরই অভ্যাস। নিশ্চিত মনে বলা যায় ব'লেই সেগুলো বলা হয়। কেউ বাধা না দিলে সেগুলো আস্তে আস্তে লোকে বিশ্বাসও করতে থাকে।

অধিকাংশ লণ্ডনের (এবং ইংল্যাণ্ডের) সিনেমা-হলেই খারাপ ছবি

দেখানো হয়। কারণ সেগুলি বেশি তোলা হয়। প্রথমত সেগুলি তুলতে খরচ কম হয়, ডিরেক্টরের কল্পনাশক্তির প্রয়োজন হয় না—যত কম কল্পনাশক্তি থাকে, ততই ভালো ( আমাদের অধিকাংশ হিন্দী ছবির সঙ্গে তুলনীয় )। ভাল অভিনেতার প্রয়োজন হয় না, মোটামুটি একটি মুভি ক্যামেরা, দু-চারটি ঘোড়া এবং কিছু লোক আর পিস্তল, এ হ'লেই ছবি তোলা সম্ভব। অথচ বৃটেনে মোটামুটি ভালো ছবি - কখনো কখনো অতি আশ্চর্য ভাল ছবিও তোলা হয়েছে। কিন্তু তাতে বৃটেনের ছবির সর্বজনীন উন্নতি হয়নি। অড ম্যান আউট, একটি ভালো বৃটিশ ছবি—গম্ভীর নাটকীয় পরিস্থিতির স্বাভাবিক সমন্বয়। আইরিশ বিপ্লবীদের জীবন নিয়ে বাস্তব ছবি। ক্যারল রীডের দি ফলেন্ এঞ্জেলও আর একটি ভাল ছবি। ঈলিং ষ্টুডিও সম্ভবত বৃটেনের সবচেয়ে বেশি ভাল ছবি তুলেছে যুদ্ধের পর। এদের সুন্দর সহজ হিউমারবোধ প্রায় প্রতিটি ছবির রস বাড়িয়েছে। পাসপোর্ট টু পিমলিকোর মতো ছবি বৃটিশ চরিত্রকে যতখানি ফুটিয়ে তুলেছে, অন্য আর কোনো সাম্প্রতিক ছবিতে তা ফুটেছে বলে আমার জানা নেই। অথবা স্কচদের সম্পর্কে 'হুইস্কি গ্যালোর' ছবিখানা। বৃটেনের ইতিহাসে নাটকের স্থান খুব উঁচুতে। এখনো লণ্ডনের স্থান পৃথিবীর মধ্যে বিশিষ্ট—যদিও নিউ ইয়র্ক প্রতিযোগিতায় প্রায়ই ছাড়িয়ে যাচ্ছে জনপ্রিয়তায়। এই নাটকের নাটকীয়ত্ব থেকে সিনেমার স্বাভাবিকত্বে এখনো তারা পুরোপুরি আসেনি—অ্যামেরিকাতে যেমন এসেছে সহজ এবং স্বাভাবিক ভাবে।

সিনেমার জনপ্রিয়তা বৃটেনে কমছে। এর নানা কারণ আছে অবশ্য। প্রথমত সিনেমা নতুন পথের সন্ধান করছে না। সমস্তই পুরোনো এবং পুনরাবৃত্তি। হঠাৎ দু-একটি ভালো ফিল্ম সমস্ত দর্শককে সমস্ত সময়ের জন্য টানতে পারে না। এটি একটি কারণ—দ্বিতীয় কারণ হ'ল টেলিভিশনের প্রসার। তৃতীয় কারণ হ'ল—ক্রমশ সিনেমার টিকিটের দাম বাড়ছে। কারণ সিনেমা কর্মচারীদের মাইনে দেবার মতো টাকা জুটছে না স্বাভাবিক ভাবে অথচ দাম বাড়ানোতে লোক আরো কম যাচ্ছে। প্রচুর হল বন্ধও করে দিয়েছে। এখনো বন্ধ হচ্ছে।

ব্লেনিম ক্রেসেণ্টে বড়দিনের জন্য নানা রকম তোড়জোড় চলছিল। সমস্ত বৃটেনেই তোড়জোড় চলে। আমাদের দুর্গাপুজোর সঙ্গে অনেকে তুলনা করেন এই উৎসবের, কিন্তু পুরোপুরি মিল নেই। এত বড় উৎসব, কিন্তু লণ্ডনের দুটি স্থান—ট্র্যাফালগার স্কয়ার এবং পিকাডিলি .সার্কাস ছাড়া প্রকাশ্য স্থানে হৈ-হুল্লোড় একেবারে নেই। ওখানে প্রত্যেকের কানের দু ফুট দূরে ঢাক বাজানো হয় না। লাউড স্পীকারে হিন্দী ফিল্মের গানও শোনানো হয় না। ব্যক্তিগত ভাবে বাড়িতে পাড়ার লোককে একেবারেই না জানিয়ে পার্টি চলে। সেখানে নানা রকম হৈ-চৈও চলে, কিন্তু রাস্তায় তারা পদে পদে খুঁটি পুঁতে প্যাণ্ডাল বসায় না। ফুটপাথ জুড়ে 'কৃসমাস ট্রি' বসায় না। জড়বাদের চূড়ান্ত।

বড়দিনের আগে মণিদা বললেন, এবারে শুরু হ'ল কার্ড দেওয়া নেওয়ার পালা। প্রচুর কার্ড কিনতে হবে। এই সময় দোকানে দোকানে বড়দিনের কার্ড পাওয়া যায়—হরেক রকম। আমি সবে ( ১৯৫১ ) গেছি লণ্ডনে; খুব কম লোককেই চিনি—তবু হিসেব করে দেখলাম আঠারোটি কার্ড কিনতেই হবে। কিন্তু কেবল কার্ডই নয়। মেজো ব্যানার্জি বললেন, শেরী বা পোর্ট বা কোনো রকম ওয়াইন দিলে ভালো হয়। আমরা সবাই মিলে দিলে দাম কম পড়বে। কিন্তু তাতেই সমস্যা মিটবে না—মিসেস ম্যাথার্সকে ওয়াইন দেওয়া চলতে পারে, কিন্তু মিস্টার ম্যাথার্স? একটা পাইপ—না টাই? শেষ পর্যন্ত স্থির হ'ল টাই এবং রুমাল। তাছাড়া বার্ণাডেট? বার্ণাডেটকে তো কিছু দেওয়া চাই।

বার্ণাডেট মিসেস ম্যাথার্সের বোনের মেয়ে। বয়স সতরো, ওজনও সতরো স্টোন। ও বাড়িতে থেকে শর্টহ্যাণ্ড শেখে—সেক্রেটারি হবে সে। আমাদের মাঝে মাঝে সে টেবিলে ডিনার দিয়ে যেতো। ওকে দেওয়া হবে একটা শিফন স্কার্ফ, বার্ণাডেটের ছোট ভাই জর্জ, তার জন্যে একটা টাই।

বাড়িতে হঠাৎ চা পাওয়া যেতো না। রান্নাঘরে আমাদের প্রবেশাধিকার ছিল না। জীবন লোকুড় তো ভয়ানক খাপ্পা—একদিন বললো বাড়িতেই

চা-এর ব্যবস্থা করতে হবে। ঘরেই গ্যাস রিং আছে অর্থাৎ দাড়ি কামানোর জল গরম করবার জন্য ছোট্ট একটা গ্যাসের উনুন। শোয়ার ঘরেই এক কোণে পড়ে থাকে। সেটার ব্যবহার চাই। আর চাই কেটলি, টিপট, কাপ ডিশ চিনি, চা চামচ—। মণিদা বললেন উত্তম প্রস্তাব—চাঁদা তোলা হ'ক। পাঁচ শিলিং ক'রে হল বোধ হয় পঁয়ত্রিশ শিলিং। সে টাকা নিয়ে আমি এবং নিশীথ মুখার্জি একদিন বাজারে বেরিয়েছিলাম সমস্ত জিনিস কিনতে। জিনিস কিনেওছিলাম, কিন্তু কোনোদিন চা খাওয়া হয়নি। আমার হাতে ছিল কাপের প্যাকেট ; ল্যাডব্রোক স্টেশন থেকে নেমে বাড়ির দিকে হাঁটবার সময় প্যাকেটটির দড়ি ছিঁড়ে পড়ে যায় রাস্তায়।

আমাদের বাড়ি থেকে আধ মাইলের ভেতর ছিল নটিং-হিল গেট টিউব স্টেশন। সেখানে সমস্ত রাত খুলে রাখে এমন একটি চায়ের দোকান ছিল। রাত একটা পর্যন্ত মণিদার ঘরে গল্পগুজব করতে করতে হঠাৎ জীবন অথবা নিশীথ বলতো, চল যাই চা খেয়ে আসি। কনকনে ঠাণ্ডার মধ্যে আমরা নেহাত নতুনত্বের জন্যেই অতখানি পথ হাঁটতাম। সেখানে গিয়ে এক কাপ ক'রে জঘন্য বিস্বাদ চা খেয়ে আবার ফিরে আসতাম। এ রকম অবশ্য বেশীর ভাগ শনিবারেই হ'ত।

লণ্ডনে যতই শীতের মাসগুলি আসতে লাগলো আর যেতে লাগলো, নবেম্বর, ডিসেম্বর, জানুয়ারী ইত্যাদি আমরা হতাশ হ'য়ে পড়তে লাগলাম। কই তেমন ঠাণ্ডা কোথায় ? আমরা নানা রকম গরম হবার পোশাক সঙ্গে রেখেছিলাম—কিন্তু সেগুলো সব প্রয়োজন হ'ল না। দস্তানা হাতে পরবার কোনো প্রয়োজন হ'ল না। এমন কি, যথেষ্ট ঠাণ্ডা পড়ছে না বলে কেমন খারাপও লাগতে লাগলো। কেউ কেউ তবু দস্তানা পরতে লাগলো এবং হারাতে লাগলো। দস্তানা ঠাণ্ডার বিরুদ্ধে কোনো কাজে লাগে না। অনেকে শখ ক'রে নরম চামড়ার দাস্তানা কেনেন হাত গরম হবে ব'লে, কিন্তু দস্তানা নিয়ে নানা রকম ভাবে বিব্রত হ'তে হয়। দস্তানা পরলে সে হাত দিয়ে প্রায় সমস্ত রকমের কাজ করা অসম্ভব হ'য়ে পড়ে। জামার বোতাম লাগানো, টাই পরা, চিঠিখোলা, সিগারেট ধরানো এগুলি প্রায় অসম্ভব। তা ছাড়া

পকেট থেকে পয়সা বার করতে গেলে বেজায় অসুবিধে। তাই দিনের মধ্যে অন্তত পঞ্চাশ বার দস্তানা খোলা আর পরা এই নিয়েই থাকতে হয়। প্রতি বার দস্তানা খুলে আবার যত্ন ক'রে কোটের বা জ্যাকেটের পকেটে রাখতে হয়। এত বেশি দস্তানা লণ্ডনে হারায় যে অত দাম দিয়ে কেনবার কোনো অর্থ হয় না।

মণি পালিত বলতেন, যদি দস্তানা কিনতেই হয় তবে বাপু তিন শিলিং-এর উলওয়ার্থের দস্তানা কেনাই সুবিধের—তাতে অবশ্য ছত্রিশ শিলিং দামের দস্তানার মতো ঠাণ্ডা আটকায় না, এমন কি সেগুলো পরাও যা, না পরাও প্রায় তাই—কিন্তু তবু কম পয়সার উপর দিয়ে যায়। লণ্ডনের পথে চলতে চলতে দস্তানা রাস্তায় পড়ে থাকার দৃশ্য অতি সাধারণ ঘটনা। কেউ এক মাসের মধ্যে একবারও দস্তানা না হারালে তার প্রতি লোকেরা সন্দেহের চোখে দেখে। যে লোক এত সাবধান দস্তানা সম্পর্কে, সে হয় বেজায় কৃপণ নয় তো সে মিথ্যেবাদী। এ রকম লোকেদের সংসর্গ লোকে এড়িয়ে চলে।

লণ্ডনের রাস্তায় রাস্তায় কত দস্তানা পড়ে থাকতে দেখেছি তার সীমা-সংখ্যা নেই। ঘন উলের ছোটদের দস্তানা, সাদা, লাল এবং অন্যান্য রঙের। ছোট ছোট দস্তানা, তারপর আরো বড় দস্তানা। দস্তানার আকার যত বড় হয় তার রঙ হয় তত সাধারণ, ছাইরঙা দস্তানাই বেশি। একেবারে কালো রঙের দস্তানা সাধারণত মেয়েদের জন্য। একদিন আমাদের বুড়ো ব্যানার্জি বললেন ( সব চেয়ে বড় ব্যানার্জির বয়স ত্রিশ—কিন্তু তাঁকেই বুড়ো বলে ডাকা হত। ) এদেশে দস্তানার ব্যবসা খুব লাভজনক। লোকে এত হারায়! শুনে প্রভাস বললো, বহু লোক তেমনি আবার দস্তানা কেনেই না মোটে। রাস্তা থেকে কুড়িয়ে অনেকেই দস্তানা পরে। তাই দেখা যায় বহু লোককে দু' হাতে দু'রকম দস্তানা। তারপর প্রভাস বললো, দস্তানা-জোড়া খুব সাবধানে রাখতে হবে—হারিয়ে না যায়।

সেদিন সন্ধ্যাবেলাই প্রভাস দস্তানা জোড়াটি হারিয়ে এলো ল্যাডব্রোক গ্রোভ স্টেশনে।

আর একটি জিনিস খুব হারায় সে হল ছাতা। লণ্ডনের তো আবহাওয়ার

স্থিরতা নেই—সকালে ভয়ানক বৃষ্টি হয় তো, বেলা বারোটায় বদলে গেল দৃশ্য একেবারে—রোদ্দুরে ভ'রে গেল সমস্ত শহর। ছাতা রোদ্দুরে কেউ মাথায় দেয় না—অতএব বাস থেকে নামবার সময় ছাতা নিয়ে নামতে ভুল হয়ে যায়—রেস্তোরা থেকে বেরুতে ছাতার কথা মনে পড়ে না।

ছাতা আমরা কেউ ব্যবহার করিনি কখনো। টুপিও না। ভারতীয় ছাত্ররা এসব ব্যাপারে খুব সহজ। কিন্তু ভারতীয় ছাত্রেরা লণ্ডনে এসে দুঃখ পায় শীতকালে একটি জিনিসের অভাবে—সে হল তুষার!

কোথায় তুষার?

বড়দিনেও তুষার পড়েনি। জানুয়ারী গেল, ফেব্রুয়ারী গেল, তুষারের কোনো চিহ্ন নেই। একদিন পড়েছিল আধ মিনিটের জন্য—ছোট ছোট টুকরো। কিন্তু সে তো নেহাত ফাঁকি!

মণি পালিত বললেন, লণ্ডনে স্নো বিশেষ পড়ে না। কোনো কোনো বছর একেবারেই পড়ে না। শুনে মন খারাপ হ'য়ে গেল আমাদের। স্নো দেখতে পাব না লণ্ডনে? সেই যে পড়েছিলাম রবার্ট বৃজেসের কবিতা:

All night it fell, and when full inches seven
It lay in the depth of its uncompacted lightness···

এপ্রিল মাসেও স্নো পড়বে না ব'লে মনে হল। বসন্ত এসে গেল। ড্যাফোডিল ফুলেরা হৈ-চৈ করে জেগে উঠলো শীতে শক্ত হয়ে যাওয়া জমিকে ভেঙে ফেলে। প্রাচীনের দেয়াল নবীনের প্রাণোচ্ছ্বাস দিল ভেঙে। শীত-বুড়োর মৃত্যু হ'ল ড্যাফোডিলের ছোঁয়ায়। ড্যাফোডিল আহ্বান করল আরো অগণিত ফুল এবং ফলকে। ঘাসের রঙ হল সবুজ।

আর সবচেয়ে আশ্চর্য! শীতের পত্রহীন গাছেদের দল—হঠাৎ শুরু করে দিল নতুন পাতা গজানোর কাজ। এত তাড়াতাড়ি গাছগুলো পাতায় ভরে যায় যে হঠাৎ অবিশ্বাস্য বলে মনে হয়। ওরা ওভারটাইম খাটে সম্ভবত। লণ্ডনে বসন্ত এসে গেল। "টাইমস" দৈনিক খবরের কাগজে একটি পত্রলেখক লিখলেন, 'আমি কোকিলের ডাক শুনেছি—এ বছরের প্রথম কোকিল সম্ভবত।'

বসন্ত যখন একেবারে জেঁকে বসেছে—এপ্রিল মাসের প্রায় শেষ—এমনি সময় একদিন হঠাৎ শুরু হল তুষারপাত। আশ্চর্য করে দিল আমাদের। এমন আশ্চর্য হবার কোনো কথা নয় অবশ্য। কিছুদিন আগেই পড়েছিলাম একজন অ্যামেরিকান কমেডিয়ানের মন্তব্য, "ইংল্যাণ্ডে আমি চার ঋতু কাটিয়েছি। আমি পেয়েছি বসন্তের হাওয়া, গ্রীষ্মের সূর্য, শরতের শান্ততা এবং শীতের ঠাণ্ডা এবং তুষার।" খানিক থেমে বলেছিলেন, "অবশ্য এ সমস্ত একদিনের মধ্যেই ঘটেছে।"

তুষারপাতের ছুটো দিক আছে। একটি ঘরের মধ্যে থেকে বাইরে তাকানো। এমন সুন্দর দৃশ্য আর দেখা যায় না। সমস্ত সাদা—উজ্জ্বল সাদা। গাছের পাতা আর দেখা যায় না—হালকা তুষার ঢেকে দিয়েছে। এমন স্বর্গীয় মনে হয়! কিন্তু তুষারের ফলে রাস্তা অচল হয়। মোটর গাড়ির ছুর্ঘটনা বেড়ে যায়। বাস আস্তে চলে। অনেক সময় ট্রেন ঘণ্টার পর ঘণ্টা থেমে থাকে তুষার জমে থাকার জন্য। পাড়াগাঁয়ে বিশেষ ক'রে কত ফুট যে জমে যায় তুষার, অনেক সময়ে এমন হয় যে, কতক কতক অঞ্চল তুষারের ফলে বিচ্ছিন্ন হ'য়ে যায়। তখন এরোপ্লেনে ক'রে সে সব জায়গায় খাগ্য সরবরাহ করা হয়। তা ছাড়া কাদা জমে। তুষার গলছে না—লোকেরা তুষারের উপর দিয়ে যাচ্ছে, ধুলো আর তুষার মিলে কাদার সৃষ্টি হয়। জুতো ভালো জাতের না হ'লে পায়ে ঠাণ্ডা লাগে বেশ, আমাদের দেশের অনেক জুতোই তুষারে অচল।

আমাদের পাড়ায় একটি স্ন্যাক্ বার (Snack Bar) ছিল। মাত্র একটিই আমাদের পাড়ায় ছিল। সে দোকানে ছু পেনি দামের চা এবং তিন পেনি দামের সসেজ রোল পাওয়া যেতো। এই দোকান খুলতো সকাল ছটায়, রাত প্রায় সাড়ে দশটা পর্যন্ত খোলা থাকতো। এর কাছেই একটি সিনেমা আর আমাদের বিখ্যাত টিউব স্টেশন—ল্যাডব্রোক গ্রোভ। এই স্ন্যাক বারটিতে প্রায় সমস্ত সময়ে লোকের ভিড় লেগে থাকতো—যদিও জায়গার পরিমাণ ছিল নেহাতই কম। এই দোকানে রাত আটটা পর্যন্ত

সিগারেটও পাওয়া যেত। রাত আটটার পর কিনতে গেলে অন্তত এক কাপ চা খেতেই হ'ত। ইংল্যাণ্ডে যে কেউ ইচ্ছে মতো সিগারেট বেচতে পারে না—যখন তখন তো নয়ই। আর আমি যখনকার কথা বলছি, তখন ইচ্ছে মতো ব্র্যাণ্ডও পাওয়া যেত না। প্লেয়ার্স সিগারেট অনেকেই পছন্দ করত কিন্তু দোকানদারের কাছে সমস্ত সময় তা পাওয়া যেত না—কেবলমাত্র মণি পালিত বরাবর প্লেয়ার্স সিগারেট কিনতেন। তিনি বলতেন, কৌশল জানা প্রয়োজন। কিন্তু কি সে কৌশল, তা কখনো প্রকাশ করতেন না।

আমাদের মণিদা খুব হিসেব ক'রে চলতেন। এই সময় লণ্ডন ট্র্যানস্পোর্ট সিদ্ধান্ত করলো ভাড়া বাড়াবে কোনো কোনো টিকিটের। টিউবের সাপ্তাহিক, মাসিক বা ত্রৈমাসিক টিকিট পাওয়া যায়। ত্রৈমাসিক টিকিট কেনাটা সবচেয়ে লাভজনক। মণিদা বরাবরই সাপ্তাহিক টিকিট কিনতেন, কিন্তু ভাড়া বেড়ে যাবার আগের দিন একেবারে তিন মাসের টিকিট কিনে ফেললেন। সবাইকে বললেন কথাটা। সবাই মণিদার বুদ্ধিতে আশ্চর্য হ'য়ে গেল। কিন্তু হিসেবে একটু ভুল হয়েছিল। মণিদার টিকিট ছিল পিকাডিলি পর্যন্ত। ভাড়া সাড়ে ছ পেনি ( দূরত্ব তিনি মাইলের কাছাকাছি ) কিন্তু সেবারে লণ্ডন ট্র্যান্সপোর্ট যেমন ভাড়া বাড়িয়েছিল—দেড় পেনির টিকিট দু পেনি হ'য়েছিল, আড়াই পেনির টিকিট তিন পেনি হয়েছিল, কিন্তু কোনো অজ্ঞাত কারণে সাড়ে ছ পেনির টিকিটের দাম বাড়ানো হয়নি, কমিয়ে ছ পেনি করা হয়েছিল। মণিদা, আমাদের যতদূর ধারণা ঐ একবারই ঠকেছিলেন।

রোজ একরকম খাদ্য খেতাম; বিকেলে হাইড পার্কে যেতাম শনি রবিবার, চারদিন সন্ধ্যেবেলা স্কুলে যেতাম, আর সপ্তাহে একদিন কেবল সময় পাওয়া যেত যা ইচ্ছে করবার। আমরা সেদিন সিনেমা দেখতাম।

এই সময়কার ডায়েরী থেকে একটি রবিবারের ঘটনা তুলে দিচ্ছি। তারিখ ১৮ই মে, ১৯৫২ সাল:

"সকালে বেশ দেরি হ'ল ঘুম ভাঙতে। সেই পুরোনো সকাল—আর সেই পুরোনো ব্রেকফাস্ট—ডিম, টোস্ট আর কর্নফ্লেকের সঙ্গে খানিক দুধ,

তারপর চা—চিনিহীন। মাসে ছ পাউণ্ড বরাদ্দের একটু চিনিও অবশিষ্ট আর নেই—বহুদিন হল তা ফুরিয়েছে, আর সাতদিনের আগে পাবার কোনো সম্ভাবনা নেই। খবরের কাগজ আজ আসেনি। ম্যাঞ্চেস্টার গার্ডিয়েন রবিবারে বেরোয় না। টেবিলে আজ মিঃ সালিকের সঙ্গে আলাপ হল, এদেশে এসেছে অর্থনীতি পড়তে। আজ সে কোথাও বেরোবে না। আজকের এমন চমৎকার রোদ তার মন ভোলাবে না একটুও।

"নিশীথের ঘরে গেলাম—সে তখনও ঘুমুচ্ছিল। ওকে ডেকে তুলে রাজনীতি আলোচনা করলাম—আর আলোচনা করলাম বাইরের রোদ্দুর সম্পর্কে। গত পনরো দিন স্নান করা হয়নি, অতএব চট করে স্নান করে নিলাম। গ্যাস মিটারে পাঁচটি পেনি ফেললাম, এবং খুব সাবধানে পাইলট লাইটটি জ্বাললাম। কারণ আমাদের গ্যাসের কলটিতে কিছু ত্রুটি আছে আর প্রায়ই বিস্ফোরণ হয়।

"লাঞ্চ খেলাম বেলা একটায়। সেই সাধারণত যা খাই একই প্রেসড বীফ, আলু সেদ্ধ আর অল্প চারটে ভাত—এ ছাড়া টেবিলে রুটি আর মার্গারিনও ছিল। খাবারের স্বাদ খুব খারাপ—নেহাত বেজায় খিদে পেয়েছিল বলেই খেতে পারলাম। তবে খাবার খেতে খারাপ হলেও এর মধ্যে খাবারের সমস্ত গুণই ছিল—তাই আর সে নিয়ে বিশেষ অভিযোগ করলাম না।

"অ্যাটম বোমা সম্পর্কে একটি আমেরিকান পুস্তিকা পড়তে শুরু করলাম লাঞ্চের পর—তারপর Picture Post-এর একটি প্রবন্ধ পড়লাম হরোর কমিক সম্পর্কে বেশ সুন্দর লেখাটি। এর পরে ঘুম এসেই যেত যদি না কানুনগো এসে আমাকে ডেকে তুলতো। ও বললো হাইড পার্কে গিয়ে ওখানকার সার্পেণ্টাইনে একটি বোট ভাড়া করে ঘোরা যাক। রাজী হয়ে গেলাম।

"অরুণকেও সঙ্গে নিলাম। সবাই মিলে মার্বল আর্চ টিউব স্টেশনে নেমে মাটির তলাকার রাস্তা দিয়ে হাইড পার্কে এসে ঢুকলাম। পার্কে প্রচুর লোকজন। গত ফেব্রুয়ারীতে রাজার মৃত্যুর সময় ছাড়া এত ভিড় হাইড পার্কে আর দেখিনি।

"নানারকম লোক বক্তৃতা দিচ্ছিল, আর এক এক দল সেসব বক্তৃতা শুনছিল। বক্তৃতা কতরকমই না—রাজনৈতিক, ধর্মসম্পর্কীয় এবং আরো কত। লোকেরা বক্তৃতা শুনছিল সোশ্যালিস্টদের, কমিউনিস্টদের এবং ফাসিস্তদের। তারা শুনছিল কালো লোকদের অ্যাসোসিয়েশনের তরফ থেকে বক্তৃতা। তা ছাড়া ছিল অ্যানার্কিস্টরা। এই সমস্ত বক্তৃতা হচ্ছে—আবার এদের কাছাকাছি কিছু কম বয়সী ছেলে-মেয়েরা ক্রমাগতই গান করছিল। তাদের গানের মধ্যে কোনো ধর্মভাব বা রাজনৈতিক ভাব ছিল না—কেবলই আনন্দের জন্য সেগুলি তারা গাইছিল।

"আমরা ওদের অতিক্রম করে চললাম। কানুনগো আমাদের কিছুতেই সেখানে থাকতে দিল না—সে কেবলই বলতে লাগলো একটা বোট ভাড়া করা চাই আজ। আমরা মাঠ পেরিয়ে চললাম বোটের দিকে। মাঠে কত লোক শুয়ে বা বসে—আর ছোটরা কেউ খেলছে, কেউ বা ঘুড়ি ওড়াচ্ছে—অনেকটা কোলকাতার ঘুড়ির মতো—তবে হাইড পার্কের ঘুড়িগুলোতে ল্যাজ লাগানো।

"সার্পেণ্টাইনে পৌঁছলাম। লম্বা একটা লেক, বালীগঞ্জের লেকের চাইতে ছোট। প্রচুর বোট তাতে এক, দুই, তিন এবং চার জনকে বসে থাকতে দেখলাম। একটি বোটও পেলাম না আমরা। বিরাট কিউ হয়েছে বোট নেবার জন্য। অরুণ বললো, আমাদের আগেই আসা উচিত ছিল। কানুনগো বললো, সে আগেই জানতো এমনটি হবে। কিন্তু সে আগে বলেনি সে সম্পর্কে একটি কথা। সমস্যা হল, করি কি ?

"অরুণ বললো সিনেমায় গেলে হয়। কানুনগো বললো হাইড পার্কে হাঁটা বা দৌড়ানো স্বাস্থ্যের পক্ষে ভালো। আমি বললাম চলো পার্কের বক্তৃতা শুনিগে। কিন্তু শেষ পর্যন্ত অরুণের জিত হ'ল। আমরা শস্তা একটি সিনেমা হল খুঁজে বার করলাম আর খুব খারাপ দুটি ফিল্ম দেখে বাড়ি ফিরে এসে শুয়ে পড়লাম।"

হাইড পার্কের বক্তৃতা শুনলে আশ্চর্য হ'য়ে যেতে হয় একটি জাত কতখানি পরমতসহিষ্ণু হ'তে পারে। একজন লোক কতখানি স্বাধীন মত

প্রকাশ করতে পারে। অবশ্য হাইড পার্কের ইতিহাস বরাবর শান্তিপূর্ণ ছিল না। ১৮৮৭ খ্রীষ্টাব্দে শোভাযাত্রাকারীদের উপর পুলিস গুলী চালায়। এখানে উল্লেখযোগ্য যে, সেই শোভাযাত্রা পরিচালনা করেছিলেন উইলিয়াম মরিস। এই শোভাযাত্রায় ছিলেন তরুণ বার্ণাড শ'। গুলীর আওয়াজ হতেই বার্ণার্ড শ' দৌড়ে পালাচ্ছিলেন। এক বন্ধু বললেন, কাপুরুষ! তুমি পালাচ্ছ? বার্ণাড শ' উত্তর দিয়েছিলেন, হ্যাঁ পালাচ্ছি, চিরকালের মতো মরে থাকার চাইতে একবারের জন্য কাপুরুষ হওয়া অনেক ভালো। এই হাইড পার্কে শুনলাম, আমাদের পরিচিত একটি ছেলে কিছুদিন আগে বাংলায় বক্তৃতা দিয়েছিল। কেউ কিছু বুঝতে পারছে না, কিন্তু সবাই মজা করে হাততালি দিয়েছিল। এই ছেলেটি ব্যারিস্টারী পড়ত, তাই যাতে সে ভাল বক্তৃতা দিতে পারে ঘাবড়ে না গিয়ে সেজন্য মাঝে মাঝে হাইড পার্কে এসে বক্তৃতা দিত। কোনদিন বাংলায় ইংরেজদের গালাগাল করতো—এমন হাসি হাসি মুখ ক'রে যেন সে খুব মজার কথা বলছে। সে বলতো, জোচ্চোর, মুর্খ তোমরা সব—শালা বদমাশ, তোমাদের দেশ কচুরও অধম! একদিন একজন বয়স্ক ইংরেজ বক্তৃতার পর আমাদের বন্ধুকে বললো, ভাই আমি তোমার একজন ভক্ত হয়ে পড়েছি, তোমাকে আমি বীয়ার খাওয়াবো। আমাদের বন্ধু বলছিল, আপনার ভুল হয়েছে—আমি এক ঘণ্টা কেবল ইংরেজদের গালাগাল করেছি। ইংরেজটি বললেন, তা জানি। কারণ আমি বাঙলা জানি। প্রায় ত্রিশ বছর কোলকাতায় ছিলাম। ইংরেজদের প্রতি তোমাদের রাগের কারণ আমি বুঝি।

বাংলা-জানা ইংরেজ আমরা কিছু কিছুর সন্ধান পেয়েছি, সমস্ত সময়েই অপ্রত্যাশিত ভাবে। মাঝে মাঝে খুব অবাক হয়ে গিয়েছি। একদিন আমাদের পাড়া থেকে একটু দূরে চেপস্টাও রোডের কাছেকার রক্সি সিনেমার বাসস্টপে দাঁড়িয়ে আছি, আমি অরুণ পালিত এবং প্রশান্ত ঠাকুর। এমন সময় তাঁর সাক্ষাৎ পেলাম। বাংলা-জানা এক সাহেব, নাম গুডহ্যাম। নামটা বাংলায় অনুবাদ করলেন—ভালো শুয়োর। বললেন তাঁকে বাংলায় 'ভালো শুয়োর বলে ডাকতে। হ্যাম মানে অবশ্য শুয়োর নয়।

ভালো শুয়োরে'র বয়স ষাটের উপর। তাঁর কাহিনী বিরাট, বিশাল। একটি উপন্যাস তৈরি হতে পারে। আসামে এবং বাংলা দেশে মেডিক্যাল সার্ভিসে ছিলেন। বহুদিন অবসর গ্রহণ করেছেন, এখনও পেন্সন পান—তাতে চলে না ভালো। পিয়ানো শেখান লোকদের আর কুকুরের দৌড়ের বাজি ধরেন। তাতে তাঁর খুব কমই হার হয়। তাঁর কুকুরের দৌড়ের একটি সিস্টেম আছে—তাতে হারা নাকি সম্ভব নয়। প্রশান্ত এবং অরুণ সম্ভবত মিস্টার গুডহ্যামের সঙ্গে দেখা করেছিল। আমি আর যেতে পারিনি।

এক রবিবারে সকালে তুমুল তর্ক চলেছে ব্রেকফাস্ট টেবিলে। ভারতীয় সাধারণ নির্বাচন সম্পর্কে। আমাদের বাড়িতে প্রচুর রাজনীতিতে উৎসাহী ছেলে থাকতো। একদিন দেখি ওয়ারড্রোবের উপরে একগাদা পোস্টার—তাতে সাইক্লস্টাইল করে বাংলায় লেখা ; টেড ব্র্যামলিকে ভোট দিন। একজন বুঝিয়ে দিল গত নির্বাচনের সময় ওগুলো ছাপানো হ'য়েছিল। কিন্তু বাংলায় কেন ? শুনলাম কেবল বাংলায় নয়, ভারতীয় অনেকগুলি ভাষাতেই সেগুলি করা হ'য়েছিল এবং ডক অঞ্চলে বিলি করা হয়েছিল। ডক অঞ্চলে অনেক ভারতীয়ের বাস। যাই হ'ক আমাদের টেবিলে সমস্ত সময়ের হিসেব নিলে দেখা যেত শতকরা পঁচাত্তর ভাগ সময় রাজনীতি আলোচনা হত। এই রাজনীতি আলোচনা মণিদা বিশেষ পছন্দ করতেন না। তিনি বলতেন, রাজনীতি করতে চাও করো, কিন্তু খাবার সময় চেঁচিও না। অন্য কেউ ওরকম উপদেশে কর্ণপাত করত না। তর্ক চলতো। মাঝে মাঝে তর্ক অবশ্য থামতো ! একদিন যেমন থেমেছিল।

ভয়ানক তর্কের মাঝে হঠাৎ জীবন লোকুড়ের গলার আওয়াজ শোনা গেল—গামছা ! গামছা প'রে লণ্ডনে ? মণিদা বললেন, হুঁ, তাই তো বলছি। আমার পরিচিত হরিপদবাবু এলেন লণ্ডনে, এক মাঝারি হোটেলে। সকালে উঠে ঠাণ্ডা জলে চান করা অভ্যেস। চানের ঘর থেকে গামছা পরে নিজের ঘরে আসছিলেন—এই লণ্ডনেও। লণ্ডনে প্রথমতো কেউ চান করে না, চান করলেও ঠাণ্ডা জলে কেউ চান করে না। রাজনৈতিক আলোচনা স্তব্ধ।

সবাই শুনতে লাগলো অধীর আগ্রহে; তখন সকাল সাড়ে ছটা সাতটা হবে। একটি পরিচারিকা ঘরে চা নিয়ে যাচ্ছিল। হঠাৎ দেখা গেল গামছা-পরা হরিপদবাবুকে! হরিপদ বাবু বেঁটে, মোটা এবং কালো। তার সঙ্গে লাল গামছা! অপরূপ সমন্বয়। পরিচারিকার প্রথমে হাত কাঁপতে থাকে। তারপর গা, তারপর সমস্ত ট্রে সমেত চায়ের সরঞ্জাম গড়িয়ে পড়ে। পরিচারিকা পরে বলে সে ভূত দেখেছিল!

উপরের ঘটনা সত্যিই ঘটেছিল কি না জানি না। তবে আমাদের বাড়িতেই একটা 'ভূত দেখা' ঘটনা ঘটেছিল। সেদিন আমাদের বাড়িতে নতুন দুটি ছেলে এসেছে—একজন আবার ব্যানার্জি। সে হ'ল আমাদের চার নম্বর ব্যানার্জি অর্থাৎ ছোট ব্যানার্জি। ছোট ব্যানার্জির সঙ্গে এক আধ মিনিট আলাপ হল, সেদিনই জাহাজ থেকে নেমেছে—তক্ষুণি কোথায় বেরিয়ে গেল কার সন্ধানে। তারপর রাত্তির দশটা পর্যন্ত সে এল না। আমরা ভাবলাম পরে আসবে—এই ভেবে শুতে গেলাম।

রাত প্রায় তিনটের সময় হঠাৎ আমার গায়ে প্রবল এক ধাক্কা। চোখ মেলে দেখি মাইকেল আর মার্টিন। কী ব্যাপার? মাইকেল কাঁপতে কাঁপতে বললো, ভূত! এ বাড়িতে ভূত আছে! আমি বললাম, না ভূত নেই। ভূত বলে কোনো জিনিস নেই। মাইকেল বললো, আমি স্পষ্ট দেখেছি। আমি বললাম, ওতে প্রমাণ হয় ভূত নয় সেটা। ভূতকে দেখা যায় না! মাইকেল রেগে বললো, ভূতের রূপ দেশে দেশে বদলায়। আমাদের দেশে ভূত দেখা যায়। আমি তখন বললাম, কৈ দেখি কোথায় তোমার ভূত? মাইকেল বললো, তেতলার সিঁড়িতে—বাথরুম থেকে আসছি, হঠাৎ দেখতে পেলাম। ঠিক যেন একটা লোক বসে রয়েছে। কালো মুখ।

আমাকে সাহস দেখাতেই হ'ল। একটা লাঠি হাতে নিয়ে প্রায় অন্ধকার সিঁড়ি দিয়ে ক্যাঁচ ক্যাঁচ আওয়াজ করতে করতে উঠছি, দেখি সত্যিই একটা লোক বসে আছে। লোকটির গায়ে ওভারকোট। হাঁটুর উপর তার দুটি হাত এবং মাথাটা তার হাতের উপর বিশ্রাম করছে। হঠাৎ ওভারকোটটিকে পরিচিত মনে হল। ডাকলাম, ব্যানার্জি! মাথা তুললো সে। ঠিক ধরেছি—

নয়া আমদানী ব্যানার্জি মশাই আমার দিকে তাকিয়ে ক্ষীণ হাসবার চেষ্টা করলেন। মাইকেল এবং মার্টিন তুজনে নেমে চলে গেল নিশ্চিন্ত হয়ে।

বললাম, কী ব্যাপার—সিঁড়িতে ?

—আর কোথায় থাকবো বলুন ?

—কেন ঘরে ?

—কোন্ ঘরে ? আমার ঘর গুলিয়ে ফেলেছি। রাত বারোটায় বাড়িতে এসেছি, কাউকে যে জিজ্ঞেস করবো তার জো নেই—আবার ভুলে অন্যের ঘরে না যাই, তাও তো দেখতে হবে ?

—তা বটে। এক কাজ করুন, এই ঘরে একটি খাট খালি আছে, এই ঘরে সাবধানে গিয়ে শুয়ে পড়ুন।

—আপনি দেখিয়ে দিন।

দেখিয়ে দিলাম।

মণিদা একদিন বললেন, পোর্টোবেলো রোডের এক মাছের দোকানে ঠিক কাতলার মতো একরকম মাছ দেখে এসেছি। আজ মাছ রান্না করতে হবে।

আমরা বললাম, আপনি রান্না করতে পারেন ?

—আমি খুব ভালো রান্না করতে পারি। কোলকাতার হোটেল হার মেনে যায় আমার রান্নায়।

—তবে এতদিন বলেননি কেন ? আর রান্নাই বা করেন না কেন ?

—বুঝলে ভাই, এদেশে কি আর রান্না করতে এসেছি। মাছ দেখে আর লোভ সামলানো গেল না। আমি মিসেস ম্যাথার্সকে বলে রাখছি রান্নাঘরটি আমাদের চাই বিকেল বেলা। শনিবার তো বিকেলে রান্না হয় না।

মণিদা একজন "অ্যাসিস্ট্যাণ্ট" নিয়ে চললেন পোর্টোবেলো রোডে। যখন ফিরে এলেন তখন তাঁরা নিয়ে এলেন আলু, কপি, টোম্যাটো, চাল, চিংড়ি মাছ, মাখন আর প্রায় তুসেরি একটা কাতলা জাতীয় মাছ। ইংরিজি নাম কার্প। প্রতি পাউণ্ডের দাম আড়াই শিলিং।

মণিদা বললেন, সব সমেত খরচ হ'ল প্রায় এক পাউণ্ড। এ সপ্তাহে প্রত্যেকের চার শিলিং ক'রে খরচ পড়বে—যদি পাঁচ জন খাই আমরা। আগামী সপ্তাহে খরচ পড়বে দু আড়াই শিলিং এক একজনের।

—আগামী সপ্তাহেও রাঁধবেন ?

—প্রত্যেক শনিবার রান্না করবো আমি।

সপ্তাহ পাঁচেক এমনি চলার পর মণিদা ব্লেনিম ক্রেসেণ্ট ছেড়ে সেণ্ট ল্যুকস রোডে চলে গেলেন সেই পাড়াতেই। সে বাড়ির মালিকও মিসেস ম্যাথার্স। মিসেস ম্যাথার্সের দুটি বাড়ি ছিল, আর আয় হত প্রচুর।

চলে যাবার আগে মণিদার রান্না আস্তে আস্তে জনপ্রিয় হয়েছিল।

কেবল আমাদের বাড়ি নয়, আশে পাশের ভারতীয়রা, বিশেষ ক'রে পরিচিত বাঙালীরা আমাদের বাড়িতে প্রতি শনিবারে আসতে আরম্ভ করলো। পাঁচজনের জায়গায় দশজন, কখনও পনর জনের জন্য রান্না করতে হ'ত। মণিদার রান্না যে এত ভাল হ'তে পারে তা কখনো ভাবিনি। আমাদের বাড়ি থেকে আধমাইলের কিছু দূরে একটি রেস্তোরাঁ—তার নাম বেঙ্গল-রেস্তোরাঁ—সেখানে আমরা দু'একবার অনেক পয়সা খরচ করে মাছের ঝোল ভাত, ডাল তরকারী খেয়েছি বটে, কিন্তু মণিদার রান্নার কাছে সেগুলো কিছুই নয়। খরচের দিক দিয়ে দেখলেও আমাদের লাভ হ'ত প্রচুর। ভারতীয় দোকানগুলিতে দাম সচরাচর এত বেশি হ'য়ে থাকে যে সেখানে সজ্ঞানে কখনো খেতে পাইনি। হুজুগে পড়ে ক' একবার গেছি—কিন্তু খেতে ভাল লাগলেও তৃপ্তি খুব পাইনি। লণ্ডনে একদা হিসেব করে দেখেছিলাম ভারতীয় রেস্তোরাঁ রয়েছে ষাটের বেশি—আরো যাঁরা খবর রাখেন ব'লে আমাদের ধারণা, তাঁরা বলেন একশোরও বেশি ভারতীয় রেস্তোরাঁ আছে লণ্ডনে—এবং প্রত্যেকটিই চালু দোকান। দোকানগুলির নাম শুনলেই প্রমাণ পাওয়া যায় সেগুলি ভারতীয় দোকান যেমন—বীরস্বামী, কোহিনূর, আসাম-রেস্তোরাঁ, ক্যালকাটা-রেস্তোরাঁ, আলবিয়ন-ইণ্ডিয়ান-রেস্তোরাঁ, ইণ্ডো-এসিয়াটিক-রেস্তোরাঁ, সাহা'স রেস্তোরাঁ ইত্যাদি ইত্যাদি। ভারতীয় রেস্তোরাঁ আমরা যতদূর পারি পরিহার

করেছি—কারণ সেখানকার খাবারের দাম এত বেশি যে আমাদের পক্ষে দু' একবারের বেশি খাওয়া সম্ভব হয় না মাসে। আরো ভয়—যদি ভারতীয় খানা খাওয়া অভ্যেস হ'য়ে যায় তখন কি করা যাবে? আমাদের লায়ন্সই ভাল।

লায়ন্স দোকানগুলির সঙ্গে প্রথম পরিচয় আমার মণিদার সঙ্গে গিয়ে। তিনি বলেছিলেন এই দোকানে খেতে, কারণ এখানে খাবার পেতে বেশিক্ষণ অপেক্ষা করতে হয় না, দ্বিতীয়ত এর মতো সস্তা দোকান ভূভারতে নেই, লণ্ডনে তো নেই-ই, তৃতীয় এদের চা খুব ভাল। আর খাবার? স্বাদ খুব ভাল না—তবে খুব খারাপও নয়।

মণিদার সঙ্গে প্রথম দিন গিয়েছি নটিংহিল গেটের লায়ন্সের দোকানে লাঞ্চ খেতে। (লণ্ডনে এদের বোধ করি শ খানেকের বেশি দোকান আছে) কিউতে দাঁড়িয়েছি খাদ্য নিতে। নানারকম খাবার সাজানো রয়েছে তাকে—সঙ্গে দাম লেখা রয়েছে, সেগুলো নিয়ে ট্রেতে রাখছি। মাছ এবং আলু-ভাজা, রুটি মার্গারিন বা মাখন, একটা অ্যাপল টার্ট এবং এক কাপ চা এ সমস্ত মিলে দাম পড়লো এক শিলিং ন পেনির কাছাকাছি। দাম দিয়ে গিয়ে অসংখ্য টেবিলের একটিতে বসলাম। যথাস্থানে কোট খুলে রাখলাম। তার পর খেতে বসলাম। চায়ের স্বাদ সত্যিই ভালো, কিন্তু মাছ বিস্বাদ, আলু বিস্বাদ, কিন্তু খিদে পেলে মোটামুটি খাওয়া যায়। খাচ্ছি—হঠাৎ শুনি প্রচণ্ড একটি কাপ প্লেট ভাঙার আওয়াজ। তাকিয়ে দেখি এক বুড়ো ভদ্রলোক খাবার আনতে আনতে হঠাৎ পড়ে গেছেন। আহা, এত সাধের খাবার তাঁর সেটা সব নষ্ট হল। এখন হয় তো তাঁকে কাপ প্লেটের দাম দিতে হবে। কিন্তু তা দিতে হল না। একজন পরিচারিকা এসে তাঁকে একটা টেবিলে বসিয়ে দিল, তারপর ছুটে গিয়ে নতুন খাবার এনে দিল। প্লেট ভাঙার জন্য তো দাম নিলই না, এমন কি খাবারের জন্যও নতুন করে দাম দিতে হল না। মণিদা বললেন, এই হল বিলেত—আমাদের দেশে হলে—। আমি বললাম, আমাদের দেশে হলে কি হত সেটা বলতে হবে না, অনুমান করতে পারি। আমাদের দেশ হলে ঐ সমস্ত ভাঙা

প্লেটের এবং কাপের জন্য পুরো দাম আদায় করা হত—ভদ্রলোককে দোকানদার এসে রূঢ় কণ্ঠে বলতো, মশাই হোটেলে খেতে আসেন কেন, অতি উৎসাহী দু'-একজন হয়ত আরো এক ধাপ এগিয়ে যেত। নানারকম বাক্যবাণে অস্থির করে তুলত। এ বিষয়ে কোন সন্দেহ নেই। বিলেত দেশটা যে মহাঞ্জোদরোর সময় অসভ্য ছিল, রাজা অশোক যখন বৌদ্ধধর্ম প্রচার করছিলেন তখন তাদের ধর্ম বলে কোনো বালাই ছিল না তা এই রকম ঘটনা দেখলেই বোঝা যায়। এরকম অস্বাভাবিক ঘটনা আরো ওদেশে ঘটেছে দেখেছি যার সঙ্গে ভারতীয় সভ্যতার কোন সম্পর্ক নেই, যেমন চলন্ত বাসে উঠতে গিয়ে পড়ে গিয়ে আহত হলে বাস কর্তৃপক্ষ আহত লোককে যথেষ্ট টাকা দিয়ে ক্ষতিপূরণ করবার চেষ্টা করে—অবশ্য যদি প্রমাণ হয় ড্রাইভার বা কণ্ডাক্টরের দোষ। এরকম অস্বাভাবিক যে দেশ, সে দেশে হঠাৎ পড়ে যাওয়া ভদ্রলোককে খাবার কেবল এনে দিল তাই নয়, একজন ম্যানেজেরেস জাতীয় ভদ্রমহিলা এসে তাঁর কাছে ক্ষমা প্রার্থনাও করলেন, যেন পড়ে যাওয়ার জন্য তাঁরাই দোষী। আমাদের দেশে অমন ব্যবহার করলে লোকে দশ মিনিটে দোকান ভেঙে দিয়ে চলে আসতো। উচিত শাস্তি হ'ত তাতে কোনো সন্দেহ নেই।

রান্নার ব্যাপারে মণিদার জনপ্রিয়তা মিসেস ম্যাথার্সের নজর এড়ালো না। মি:সস ম্যাথার্স এ ব্যাপারে একটু অস্বস্তি বোধও করতে লাগলেন। শনিবারে কেউ আর বিকেলে হাই-টি খাই না—সবাই মণিদার রান্না মাছ মাংস খাবার জন্য উন্মুখ হ'য়ে থাকি। এই ব্যাপারে মিসেস ম্যাথার্স প্রচুর ভেবেছিলেন। অবশেষে একদিন স্থির করলেন মণিদার খ্যাতিকে অন্তত ম্লান করতে হবে! একদিন দেখি, ডিনারের সময় আমাদের থালায় প্রচুর ভাত আর তার সঙ্গে সুন্দর চাটনি। ভাত এবং চাটনি এক সঙ্গে খাচ্ছি ভালই লাগছে। অরুণ পালিত বললো, আগে তো মাছ মাংস তবে তো চাটনী। মিসেস ম্যাথার্সকে বলে দিতে হবে যে চাটনী প্রধান ডিশের পরে সার্ভ করতে হয়। মিসেস ম্যাথার্স হাসি হাসি মুখ করে দাঁড়িয়ে—অরুণ বললো, খুব ভালই হয়েছে তবে···।

—তবে ? মিসেস ম্যাথার্সের প্রশ্ন।

হঠাৎ প্রভাস বলে উঠলো, তবে চাটনীতে মাংস দেয় না।

আমি তখন দেখলাম চাটনীতে মাংস রয়েছে—তাতে কোনো সন্দেহ নেই।

মিসেস ম্যাথার্স হঠাৎ চুপ করে গেলেন। তারপর বললেন, বই দেখে মাংসের কারী রান্না করলাম আর তোমরা বলছো চাটনী ! তোমরা নিশ্চয় ঠাট্টা করছো ?

আমাদের শেষ পর্যন্ত বলতেই হল যে আমরা সত্যিই ঠাট্টা করছি। মাংসের মধ্যে কয়েক পাউণ্ড চিনি এবং সমপরিমাণ আপেল আমাদের দেশে সবাই দিয়ে থাকে বৈ কি। লঙ্কা আদা এবং পেঁয়াজ মাংসে মোটেই দেয় না। একথা শুনে মিসেস ম্যাথার্স খুশিই হলেন। কিন্তু আমাদের দুঃখের দিনও তখন থেকেই শুরু হল। মিসেস ম্যাথার্স বিনা নোটিসে প্রায়ই আমাদের নানারকম 'ইণ্ডিয়ান খাদ্য' খাওয়াতে লাগলেন। ডাল, আলুর দম ইত্যাদি। সমস্তই তিনি বিলিতি পাক প্রণালী বই থেকে শিখেছেন। সমস্তই মিষ্টি।

পরে বিলিতি পাক প্রণালী আমি দেখেছি। সেগুলি কোন্ উন্মাদ রচনা করেন জানি না, তবে মাংসে চিনি আপেল এবং কিসমিস দেওয়ার কথা আছে —কিন্তু রসুন এবং পেঁয়াজ সম্পর্কে প্রায় নির্বিকার। মিসেস ম্যাথার্সের দোষ এ ব্যাপারে বিশেষ ছিল না—কিন্তু আমরা শেষ পর্যন্ত সত্যি সত্যি বাড়ি ছেড়ে দেবার ষড়যন্ত্র করতে লাগলাম। আর সহ্য হচ্ছে না।

পেঁয়াজ ইংল্যাণ্ডে জনপ্রিয়। তবে ইংল্যাণ্ডের পেঁয়াজের ঝাঁজ খুব কম, পেঁয়াজগুলির আকৃতিও বিশাল ; ইংল্যাণ্ডে খুব কমই পেঁয়াজ চাষ হয়। সম্ভবত বটানিক্যাল গার্ডেন ছাড়া আর কোথাও হয় না। বৃটেনের পেঁয়াজের সরবরাহ আসে ফ্রান্স স্পেন এবং অন্য দেশ থেকে। ১৮৩২ সালে প্রথম একজন ফরাসী এই ব্যবসা আরম্ভ করেন। তাঁর নাম ছিল ফ্রান্সিস। পেঁয়াজকে বলা হত ভিজে রুটি। এই ভিজে রুটি নিয়ে লণ্ডনে ফিরিওয়ালারা ফিরি করতো বাড়িতে বাড়িতে ঘুরে। পেঁয়াজগুলি তারা থলিতে ভরে

সাইকেলের হ্যাণ্ডেলে ঝুলিয়ে নেয়, অনেকগুলো পেঁয়াজ এক একটা লাইন করে ঝোলে, ঠিক দেখে মনে হয় সোনালি চুলের বিনুনি। যুদ্ধের আগে পেঁয়াজ সমস্ত দোকানে পাওয়া যেত না তাই ফিরিওয়ালাদের মোটামুটি ভাল লাভই হত। এরা কিন্তু সবাই ফ্রান্সের ব্রিটানি বলে জায়গা থেকে আসে। যখনি সে দেশে চাকরীর অভাব দেখা যায় এরা পেঁয়াজ আর রসুন নিয়ে চলে আসে ইংল্যাণ্ডে। এখনও প্রায়ই দেখা যায় তাদের পেঁয়াজ রসুন ফিরি করতে। এক একটা বড় রসুন চারপেনি থেকে ছ পেনি দাম। ফিশ অ্যাণ্ড চিপস এর দোকানে পেঁয়াজ প্রচুর ভাজে তারা আর মাছ আর আলু ভাজার সঙ্গে খায়। ভিনিগারে ভেজানো পেঁয়াজ মাছভাজা দিয়ে খেতে ইংরেজদের ভাল লাগে, আমাদের কাছে মোটেই ভাল লাগে না।

লণ্ডনে সবজাতের লোক থাকে বলে এখানে সবজাতের খাবার পাওয়া যায়। এখানে পাওয়া যায় না এমন জিনিস কমই আছে। তবে বহুদিন থাকা সত্ত্বেও পটোল, ওল, ঝিঙে এবং সজনে ডাঁটা দেখতে পাইনি। ওল পাওয়া যায় শুনেছি কখনো কখনো, তবে নিজে দেখিনি। ওখানে কমলালেবু, আঙুর, আপেল, দারচিনি, হলুদের গুঁড়ো, আদা, পাঁপর ভাজা, শুকনো ডালের বড়ি, পান, কাঁচা লঙ্কা, শুকনো লঙ্কা, ধনে, মুগ, মশুর, মটর ডাল, চাল ( পাটনাই এবং অন্যান্য ), এলাচ, লবঙ্গ, সরষে, সরষের গুঁড়ো, আমের চাটনী, কুলের চাটনী, তেঁতুল এ সমস্তই পাওয়া যায়। টিনভর্তি সরষের তেলও পাওয়া যায়। অর্থাৎ ভারতীয়রা যাঁরা ওখানে ফ্ল্যাট নিয়ে থাকেন তাঁরা জলে পড়েন না। দিব্যি দেশী খাদ্য খেতে পারেন এবং ভারতীয় চিন্তাও করতে পারেন—বৃটিশ মিউজিয়ম, ইণ্ডিয়া হাউস এবং ইণ্ডিয়া অফিস লাইব্রেরী থেকে ভারতীয় বই নিয়ে পড়তে পারেন। এমন কি, ভারতীয়দের বিভিন্ন সমিতি গঠিত হয়েছে, প্রাদেশিক সংস্কৃতির পরাকাষ্ঠা সে সমস্ত জায়গায় দেখানো হয়। মহারাষ্ট্র সমিতি, কেরল সমিতি, বাঙালীর আড্ডা ইত্যাদি। এ সমস্ত জায়গায় যেমন ভাল ভাল কিছু হয় তেমনি এ সমস্ত আস্তে আস্তে ভারতীয়দের পৃথক করেও তোলে। বাঙালী, মাদ্রাজী, মারাঠী সবাই আত্মকেন্দ্রিক দলগুলিতে ঢোকে এবং মোটামুটি সুখে থাকে। কারণ

প্রত্যেকের আলাদা ঘর হ'লেও তারা নিজেদের মধ্যে নানা রকম মামা কাকা ভাই দাদা খুড়ো সম্পর্ক পাতিয়ে নেয়। খুব বন্ধুত্ব হ'য়ে যায় পরস্পরের মধ্যে।

খুব যেমন বন্ধুত্ব হয়, তেমনি শত্রুতাও হয়। প্রথমে গলায় গলায়, পরে আদায়-কাঁচকলায়। একত্র থাকতে থাকতে নানা রকম আর্থিক আদান-প্রদান চলে। প্রত্যেকে প্রত্যেকের কাছ থেকে ধার করার চেষ্টা করে। এই সব বাড়িতে যাঁরা থাকেন, তাঁরা ভারতীয়দেরই কেবল পরিচয় পান। অনেকে লণ্ডনে বছরের পর বছর থাকেন, কিন্তু তাঁদের সঙ্গে একটি অভারতীয়ের সঙ্গে বন্ধুত্ব হয় না। তাঁদের কাউকে যদি জিজ্ঞেস করা যায় ইংরেজদের কেমন লাগল? তাঁরা উত্তর দেন: ইংরেজ তো কোলকাতার অফিসের সায়েব, সেই তো ইংরেজ। লণ্ডনে ইংরেজ টিংরেজ দেখিনি—তবে হ্যাঁ, বাঙালী, মাদ্রাজী, পাঞ্জাবীতে লণ্ডন ভরা।

লণ্ডন ভরা—কথাটা ঠিক নয়। তবে রেলওয়েতে বা কাউন্টি কাউন্সিলে আজকাল প্রচুর ভারতীয় কেরানিগিরি করেন। প্রচুর লোক লণ্ডন ট্র্যানসপোর্টের কাজ করেন। শুনেছি প্যাডিংটন স্টেশনের একজন বাঙালী ইনফরমেশন কাউণ্টারে বসেন—বাঙালীরা গিয়ে তাঁকে জিজ্ঞেস করেন, দাদু, বলতে পারেন অক্সফোর্ডের টিকিট কোত্থেকে কিনব?

বাঙালী দাদু দু'পাটি দাঁত দিয়ে নিজের জিভটাকে কামড়ে ধরেন, তারপর বলেন, ঐ তো ঐ দিকে পথ লেখা আছে—আর আমাকে বাঙলায় কথা কওয়ান কেন মশাই? ইংরেজদের খাচ্ছি ওদের ভাষায় কথা না কইলে চাকরি যাবে!

কিন্তু চাকরি গেলেই বা কি, ন্যাশনাল-ইনশিওর্যান্স আছে না? চাকরি গেলেই যেমন আমাদের দেশের অনেকে রাস্তায় বসে পড়েন, সারাদিন ভিক্ষে করেন, ইংল্যাণ্ডে চাকরি গেলেই কিন্তু রাস্তায়-রাস্তায় বসবার জো নেই। প্রথমত গবর্মেণ্ট থেকে তাকে কিছু পরিমাণ টাকা দেওয়া হয়—তাতে ভিক্ষে করতে হয় না। এটা তার প্রাপ্য—এটা হ'ল ইনশিওর্যান্স। কিন্তু এতেও যদি না চলে, তাহ'লে আছে ন্যাশনাল অ্যাসিসট্যান্স, এরাও প্রচুর সাহায্য করে থাকে লোকদের।

ভারতীয়দের বাড়ি দখল সম্পর্কে আমার জানা একটি ঘটনার কথা বলছি। সে বাড়িতে জন-কুড়ি ভারতীয় থাকত—অন্য কোন জাতের লোক ছিল না। কি কারণে একটি ভারতীয় ছাত্রের সঙ্গে ল্যাণ্ডলেডির গোলযোগ হওয়ায় ল্যাণ্ডলেডি ছাত্রটিকে চলে যেতে বলেন বাড়ি থেকে। ব্যাপারটা অন্য ভারতীয়রা শুনে ল্যাণ্ডলেডিকে অনুরোধ করলো যে নোটিস প্রত্যাহার করা হ'ক। ল্যাণ্ডলেডি কর্ণপাত না করাতে কুড়ি জন ভারতীয় এক সঙ্গে নোটিস দিল ল্যাণ্ডলেডিকে।

বাড়ি বদলের দিন সে এক আশ্চর্য ঘটনা। প্রায় একশো জন ভারতীয় জমা হয়েছে বাড়ির সামনে। প্রত্যেক ভারতীয় তাদের চার-পাঁচজন বন্ধুকে সঙ্গে নিয়ে এসেছে বাড়ি বদলানোতে সাহায্য করবার জন্য। প্রচুর ট্যাক্সি জমায়েত হয়েছে বাড়ির সামনে। হৈ চৈ করে জিনিসপত্র নামানো হয়েছে। চারিদিকে প্রতিবেশীরা মজা দেখছে। দু' একজন পুলিসও জুটে গিয়েছে কী হয় দেখবার জন্য। ঘণ্টাখানেকের মধ্যে সমস্ত বাড়িটাতে নেমে এসেছিল কবরের গাম্ভীর্য। একটি ভাড়াটে নেই, কেবল ল্যাণ্ডলেডি।

কোনও কোনও ল্যাণ্ডলেডি ভাল যে হন না তা নয়। তাঁরা ভাল, কিন্তু ভারতীয়দের অভ্যাসের কথা তাঁরা জানেন না বলে রাগ করেন। ইংরেজদের গতিবিধি প্রায় মাপা। তাঁদের গতিবিধির যেটুকু বৈচিত্র্য আছে তাতেই তাঁরা খুশী। ভারতীয়দের সঙ্গে তাঁরা পাল্লা দিতে পারেন না। বিশেষত ল্যাণ্ডলেডিরা একটু বেশি মাত্রায় ভারতীয় বৈশিষ্ট্যে কাতর হয়ে পড়েন। ইংরেজদের ধারণা যে মানুষের বেশি বন্ধু থাকার প্রয়োজন নেই—এক-আধজন যদি থাকে ভাল, না থাকলেও ক্ষতি নেই। কিন্তু ভারতীয়দের বন্ধু প্রচুর—আর বন্ধুদের কাজ হ'ল বাড়িতে আসা, এসে হৈ চৈ করে গল্প করা এবং এগারোটা বারোটায় লোকে ঘুমিয়ে পড়লে বিনা কারণেই ফোনের ঘণ্টা বাজিয়ে জাগানো। কোন কোন ল্যাণ্ডলেডি সামান্য আওয়াজও সহ্য করতে পারেন না। রেডিও যদি জোরে বাজানো হয় তাহ'লে তাঁরা সেটাকে অপরাধ মনে করেন। অথচ খুব জোরে রেডিও না বাজালে আমরা রেডিও রাখবার অর্থই খুঁজে পাই না। একটা আইন এদেশেও আছে যে রেডিও

এত জোরে খুলে রাখা চলবে না, যাতে প্রতিবেশীদের এতে অসুবিধে মোটেই না হয়। আমাদের দেশে যেমন প্রতি শহরে চার পাঁচটা রেডিও থাকলেই চলে যায়, ইংল্যাণ্ডে তা চলে না। সেখানে এমন কি পাশের ঘরের রেডিও শোনা যায় না এমন আস্তে বাজানো হয়।

আমাদের নতুন বাড়িটি ভালই হ'ল। তবে ফার্ণিচার প্রায় কিছুমাত্র ছিল না। সমস্তই ভাঙা এবং কোনক্রমে ব্যবহার করা চলে। একটা টেবিলের পা এমন নড়বড়ে ছিল যে সে টেবিলের উপর কিছু রাখা চলত না। অন্তত সে টেবিলে খাওয়া কিছুতেই চলত না। হঠাৎ ভেঙে পড়বার সম্ভাবনা ছিল। সে কথা বলাতে মিসেস হেইস বলতেন টেবিল ওমনিই হয়। আস্ত টেবিল লণ্ডনের কোন ল্যাণ্ডলেডিই দেয় না।

ল্যাণ্ডলেডিকে বললে কোন অভিযোগের প্রতিকার হয় না যে তার প্রমাণ বহুবার পেয়েছি। নিজেদেরই সারিয়ে নিতে হয় পয়সা খরচ করে। আমাদের এবারে ইলেকট্রিক হীটার ব্যবহার করতে হল—কারণ গ্যাস হীটার নেই এ বাড়িতে। একটা ঘরে কয়লা দিয়ে ঘর গরম করতে হয়। কয়লা পাওয়া কঠিন। একটি কয়লাওয়ালার কাছে নাম লেখাতে হল। তারা কয়লা দিয়ে গেল গাদা খানেক। সে কয়লা সমস্তই ভিজে। আমি আর রন্নু ( পিসতুতো ভাই বয়স ৯ বছর ) দুজনে মিলে মাঝে মাঝে লোহার শিক দিয়ে কয়লা ভাঙতাম বাগানে। বৃষ্টি পড়লে সেখানে ছাতা নিয়ে যেতে হত। সেখানে বসে আস্ত কয়লাকে টুকরো টুকরো করতে হত। এর ফলে অর্ধেক কয়লা গুঁড়ো হ'য়ে ছিটকে বাগানের ঝোপের মধ্যে অদৃশ্য হত। বাকী যা থাকত এক বালতি বোঝাই করে এনে জ্বালবার ব্যবস্থা করতে হ'ত। এজন্য শুকনো কাঠ বাড়িতে মজুদ রাখতে হত। এই শুকনো কাঠের টুকরো প্যাকেটে করে দোকান থেকে কিনে আনতাম। একটা ছোট প্যাকেট কিনতে পাঁচ ছ পেনি খরচ পড়ত। এই কাঠ কিন্তু সহজে জ্বলত না। এই কাঠ জ্বালানোর জন্য আবার প্রয়োজন হ'ত খবরের কাগজ।

কিন্তু সব সময়ে খবরের কাগজে কাজ হ'ত না। কেরোসিন ব্যবহারও

করে দেখেছি। তা ছাড়া আর একরকম জ্বালানি বাজারে পাওয়া যেত, খয়েরের মত দেখতে, সেগুলো খুব তাড়াতাড়ি পোড়ে আর বেশ তাপও হয়। প্যাকেটে ছ'টা ঐরকম খয়ের থাকে, দাম ছ' পেনি। প্যাকেটে লেখা থাকে যে প্রতিবার আগুন ধরাতে একটি কিংবা দুটি খরচ করলেই হয়। কিন্তু অধিকাংশ সময়েই হয় না।

কম পক্ষে চারটে করে খয়ের পোড়াতে হয়।

কয়লা ধরাতে সময় লাগে অন্তত এক ঘণ্টা। কয়লা যখন ধরে আসে তখন বড় ভাল লাগে। কিন্তু তখন কয়লার আগুন উপভোগের সময় নেই।

হাত ধুতে হবে। সারা হাতে কয়লার দাগ, মুখে কয়লার দাগ। চান করলেই ভাল হয়। রোজই প্রায় চান করতে হ'ত।

এরকম আগুনের কোন অর্থ বুঝি না। কারণ কয়লা জ্বালিয়ে বেশ আরাম করছি হয় ত--এমন সময় টেলিফোন এল পুলক চক্রবর্তীর। ওর কাছে যেতে হবে বেলসাইজ স্কয়ারে। সেখানে কী এক পার্টি হ'চ্ছে কনটিনেণ্টাল ক্লাবে। অত কষ্টে তৈরি করা আগুনকে ফেলে যেতে হয়, নিবিয়ে দেওয়া সম্ভব হয় না।

এরকম বাড়িতে সবচেয়ে ভাল উপায় হ'চ্ছে বিছানায় শুয়ে শুয়ে পড়া। লেপ গায়ে দিয়ে।

যে ইলেকট্রিক হীটার ছিল এ বাড়িতে তার উত্তাপ এত কম যে হীটারের ইঞ্চি তিনেক দূরে হাত না রাখলে একটুও গরম লাগত না।

পুলক চক্রবর্তী যেখানে থাকত সে বাড়িতে থাকত সাধারণত ইউরোপের ছেলে-মেয়েরা। পুলক যে ঘরে প্রথমে গিয়েছিল সে ঘরে আরো দুজন লোক থাকতো।

তারা জার্মান বা ইটালিয়ান নয়।

তারা ইউরোপের লোক নয়। তাদের আবাস চীন দেশে। তাদের সঙ্গে পুলকের হ'ল বন্ধুত্ব।

ঐ চীনে ছেলে দুটি রোজই তাদের গেঞ্জি শার্ট ইত্যাদি সাবান দিয়ে কাচতো, শুকুতো এবং ইস্তিরি করতো।

লণ্ডনে ধোবার খরচ প্রচুর। একটা শার্ট ধুতে দেড় শিলিং পর্যন্ত লাগে। আমাদের এক টাকার সমান। অতএব নিজে ধুয়ে নেওয়া সবচেয়ে ভাল। এর জন্য ওয়াশিং মেশিন পাওয়া যায়। কোন কোন দোকানে প্রচুর ওয়াশিং মেশিন রাখা হয়—সেখানে গিয়ে আধ ঘণ্টায় পাঁচ ছ সের ওজনের জামা-কাপড় আড়াই শিলিং খরচ করে ধুয়ে আনা যায়। তারপর শুকিয়ে ইস্তিরি করে নিলেই হয়। অনেকেই এটা করে থাকে।

চীনেরাও তা করতো।

একদিন পুলক চীনে ছেলে দুটিকে বললো, ভাই, তোমরা আশ্চর্য কাণ্ড করছ—এমন সুন্দর ধোয়া আর ইস্তিরি এত দেশ ঘুরলাম কিন্তু কোথাও দেখিনি। আর বোধ হয় এজন্মে কোথাও দেখব না।

চীনে ছেলে দুটি বিনয়ের অবতার। তারা বলে, এ তো খুব সোজা—সবাই করতে পারে, এমন কি তুমিও করতে পার। পুলক আরও বিনয়ের সঙ্গে বলে, না আমি কিছুই পারব না—আমার দ্বারা জামা কাপড় ধোওয়া হবে না। চীনেরা ভরসা দেয়—হবে হবে। একদিন তারা পুলকের পুরনো জামা ইত্যাদি ধুয়ে নিয়ে এল ওয়াশিং মেশিনে। পুলক দেখলো।

চীনেরা বললো, এবারে ইস্তিরি করা শিখে নাও। দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখ কেমন করে আমরা করি। পুলক তাও দেখলো।

তারপর দিন থেকে রোজ চীনেরা পুলকের সমস্ত জামাকাপড় ধুয়ে দেয়। ইস্তিরি করতে শেখায়।

কিন্তু পুলক কিছুতেই শিখতে পারে না।

সে দাঁড়িয়ে দাঁড়িয়ে খবরের কাগজ পড়ে অথবা দাড়ি কামায় আর মাঝে মাঝে ইস্তিরি করা দেখে। পুলক ইস্তিরি করা কিছুতেই শিখতে পারেনি। প্রায় তিন মাস চীনারা চেষ্টা করে হাল ছেড়ে দেয়। তার পর তারা বাড়ি ছেড়ে দেয়।

লণ্ডনের ধোপারা কাপড় কাচতে বড় দেরি করে।

এদের দোকান আছে, কিন্তু সংখ্যায় খুব বেশি নয়। সাত দিনের কমে

সুতির কাপড়-জামা পাওয়া যায় না। কখনো চোদ্দ দিনও লেগে যায়। এই ধোপা দোকানদারেরা খুব গম্ভীর মুখ করে থাকে। কোথাও তাদের হাসতে দেখিনি। ইংল্যাণ্ডে সমস্ত দোকানেই দোকান-কর্মচারীদের হাসবার নিয়ম—এমন কি মাংসের দোকানদার পর্যন্ত হেসে জিজ্ঞেস করবে, এ দেশ ভাল লাগছে? আমাদের দেশের আবহাওয়া নিশ্চয় তোমাদের ভাল লাগে না?

কিন্তু ধোপাদের হাসতে দেখিনি। এরা হাসে না, কিন্তু এদের রসিকতা-বোধ আছে। এরা অন্যের শার্ট, অন্যের রুমাল—বিশেষ ক'রে অন্যের তোয়ালে প্যাকেটে ভরে দেয়। ব্যক্তিগত সম্পত্তি এবং তার রক্ষার আইন-কানুনে ইংল্যাণ্ডের বাতাস ভারী, কিন্তু জামা-কাপড়ের বেলায় ব্যক্তিগত সম্পত্তি বলে কিছুই নেই। প্রত্যেকেই প্রত্যেকের শার্ট পরে—পরতে বাধ্য হয়।

শার্ট নতুন কিনেছ, নাকি ধোপা দিয়েছ? এই কথাটি আমাদের মধ্যে খুব পরিচিত ছিল। কেউ নতুন শার্ট কিনলে তাকে জব্দ করবার জন্য খুব সহানুভূতির সঙ্গে বলা হ'ত, ভাই, তোমার ধোপা বড়ই অসৎ তো!

কেন?

ঐ যে শার্টটি পরে আছ, ওটা তো তোমার নয়—তোমার ও রকম রুচিই হবে না—ব্রাউন রঙের স্ট্রাইপ দেওয়া শার্ট তোমাকে মোটেই মানায় না।

মানায় না—বটে?

একদম মানায় না।

তুমি জেনে রাখো, এই শার্ট আমি নিজের পয়সায় এবং নিজের পছন্দ অনুযায়ী কিনেছি।

মাপ করো ভাই। আমি জানতাম না।

একবার খুব মজা হয়েছিল। সাধনের প্যাকেটের সঙ্গে অন্য কোন এক ভদ্রলোকের প্যাকেট সুদ্ধ বদলে গিয়েছিল।

তিন দিন সে রেগে ছিল। বৃজ খেলেনি, বন্ধুদের খাওয়ায়নি—এমন কি রান্না করেনি পর্যন্ত। তারপর সে একটা কাঁচি দিয়ে সমস্ত জামা কেটে ফেলে

ডাস্টবিনে ফেলে দেয়। কারণ, ঘটকের গলার মাপ ষোল ইঞ্চি, আর ধোবার দেওয়া শার্টগুলির প্রত্যেকটি চোদ্দ ইঞ্চি।

ধোবার দোকানে বলেও কোন ফল হয়নি। তারা বলেছিল, নম্বরে মিলে যাচ্ছে অতএব এ নিশ্চয়ই সাধনের জামা। সাধন বলেছিল, না এ জামা আমার নয়, যে কোন গাধাই সেটা বুঝতে পারবে।

কিন্তু দোকানদার বুঝতে পারেনি।

সে জামা কিনল এবারে—নাম তার টেরেলাইন। এ জামা ধোবাকে দিতে হয় না। বাড়িতে মেসিনে পাঁচ মিনিটে কাচা যায়, দু ঘণ্টার মধ্যে শুকিয়ে দেয়।

এই জামার ব্যবহার ইংল্যাণ্ডে প্রচুর বেড়ে যাচ্ছে। আস্তে আস্তে তুলোর প্রাধান্য কমছে। এর পর বিছানার চাদর, বালিশের ঢাকনা সবই এ দিয়ে তৈরি হবে হয়ত।

লোকে যত এই নতুন জিনিসের জামা ব্যবহার করছে তত ধোবারা কম টাকা পাচ্ছে—আর ততই ধোয়ার খরচ বেড়ে যাচ্ছে। এর পর হয়ত একটা জামা ধোয়ার খরচ দিয়ে একটা জামাই কেনা সম্ভব হবে। লোকেরা বাড়িতে যত কাপড় ধুচ্ছে ততই সাবানের বিক্রি বাড়ছে।

বিশেষ করে গুঁড়ো সাবানের।

আর প্রচুর বিজ্ঞাপন চোখে পড়ে সাবানের গুঁড়োর। সব সাবানের গুঁড়োতেই সমান কাজ হয়—সমান পরিষ্কার হয়। একটু কম বেশি হ'লেও তা ধর্তব্যের মধ্যে নয়, কিন্তু সাবান কম্পানিরা বিজ্ঞাপন দেয়, আমাদের সাবান দিয়ে ধুলে সাদার চেয়েও সাদা হয়। অন্য একটি কম্পানি বিজ্ঞাপন দেয় কেবল সাদাতে আর চলবে না, এর সঙ্গে প্রয়োজন উজ্জ্বলতার। অন্য একটি কম্পানি বিজ্ঞাপন দেয়, ঔজ্জ্বল্য আরো স্থায়ী করে আমাদের সাবানের ফেনায়।

খবরের কাগজের পাতায় পাতায় বিজ্ঞাপন দেখে মনে হয় একটা জিনিস—ইংরেজরা বেশি সাবান ব্যবহার করছে—অতএব তারা পরিষ্কার জাত। কথাটা সত্যি। আর একটা জিনিস মনে হয় যে ইংরেজরা সাবানের জন্য যত খরচ করছে তার চাইতে বেশি খরচ করছে বিজ্ঞাপনের জন্য।

অর্থাৎ বিজ্ঞাপনের জন্য খরচ করছে কম্পানিরা কোটি কোটি টাকা। এই টাকা দিচ্ছে ক্রেতারাই। অর্থাৎ ক্রেতারা একটা জিনিসের জন্য দাম বেশি দিচ্ছে। অথচ কোন জিনিস বিক্রি করতে হ'লে বিজ্ঞাপন দিতেই হয়। কিন্তু দেখা গেছে যে সাবান বিক্রির ব্যাপারে তারা মাত্রা ছাড়িয়ে গেছে।

বাসে, টিউবে বিজ্ঞাপন, রেডিওতে টেলিভিশনে সর্বত্র বিজ্ঞাপন। অধিকাংশই সাবানের।

সাবানের গুঁড়োর দাম মাঝে কমিয়ে দেওয়া হয়। যার দাম দু শিলিং প্যাকেট, তার দাম একটি কম্পানি হঠাৎ এক শিলিং দু পেনি করে দেয়। সঙ্গে সঙ্গে সমস্ত কম্পানি তাদের সাবানের দামও কমিয়ে দিতে বাধ্য হয়। দেখা গেছে তাতেও তাদের লাভই থাকে।

লিণ্ডফিল্ড গার্ডনসে বেলাদি হ'লেন আমাদের প্রতিবেশী। একদিন দেখি বেলাদি দু-একটা জিনিস কেমিস্টের দোকান থেকে কিনেছেন! তার মধ্যে একটা টিউব—সানট্যান লোশনের।

ইউরোপে এই জাতীয় লোশনের বিক্রি খুব বেশি। যাঁরা রৌদ্রস্নান করেন, বাগানে বা সমুদ্রের ধারে তাঁদের গা যাতে পুড়ে না যায় তার জন্য আগে থেকে এই তৈলাক্ত পদার্থটি মেখে নিতে হয়। কিন্তু ভারতীয়দের এ জিনিস বিশেষ প্রয়োজন হয় না—কারণ ভারতীয়রা ইংরেজদের মতো অত সূর্যের আলোয় চান করবার পক্ষপাতী নয়। তাই ওটা দেখে অবাক হলাম। বললাম, বেলাদি, রৌদ্রস্নান করেন নাকি আপনি?

—কৈ না! কে বললো?

—আপনার কাছে সানট্যান লোশন দেখছি কি না তাই! ঐটে গায়ে মেখে সায়েব-মেমেরা সমুদ্রের ধারে মড়ার মত পড়ে থাকে।

বেলাদি বললেন, এক্ষুনি কেমিস্টের দোকানে দিয়ে এসো না ফেরত এটি।

বেলাদি টুথপেস্ট মনে করে কিনেছিলেন ওটি। এরকম ভুল প্রায়ই হয়। দোকানে সাজানো জিনিস থাকে, নিজে তুলে নিতে হয়, দাম দিতে হয়, সাধারণত—টুথপেস্ট মনে করে সানট্যান লোশন আনা মোটেই অসম্ভব নয়।

কিন্তু কেমিস্টের দোকানে গিয়ে ডিম চাওয়াটা একটু বাড়াবাড়ি বৈ কি। তাও ঘটেছিল আমাদের বন্ধু ইসমতুল্লা আনসারির ভাগ্যে। ও কিনতে বেরিয়েছিল ডিম—এসেছে দু সপ্তাহ হল লাখনৌ থেকে।

ফিঞ্চলী রোড টিউব স্টেশন থেকে বেরিয়েই বাঁদিকে দু একটা দোকানের পর হল কেমিস্টের দোকান—আর তার পাশেই মাংস ডিম ইত্যাদির দোকান। দোকানের শো-কেসে রয়েছে ডিম সাজানো।

ও ভুল করে ঢুকে পড়েছে কেমিস্টের দোকানে। কেমিস্টের দোকানে খাতা পেন্সিল ক্যামেরা রবারের বল ডায়েরী সুটকেস ফিল্ম এ সমস্ত পাওয়া যায়—কিন্তু কোন কারণে ইংল্যাণ্ডে এরা ডিম বিক্রি করে না। এরা হলুদ, দারুচিনি, লঙ্কার গুঁড়ো পর্যন্ত বিক্রি করে। কিন্তু ডিম নয়। কেমিস্টদের দেখলে মনেই হয় না এরা ডিমের নাম শুনেছে কখন।

আনসারি একটি মহিলা শপ অ্যাসিস্ট্যাণ্টকে বলেছে, গোটা ছয়েক ডিম দাও তো?

ডিম? তুমি ডিম চাও?

আনসারি জবাব দিয়েছেঃ চাই বই কি—আলবত চাই। আমি ডিম কিনতে এসেছি—ডিম কিনব, তুমি ডিম বেচবে।

না, আমি ডিম বেচব না। পাশের দোকানে যাও, ওদের কাছ থেকে ডিম পাবে।

আমি ডিম কিনব এবং এখান থেকেই কিনব। না কিনে নড়ব না।

ভদ্রমহিলা বললেন, পয়সা দাও আমি দিচ্ছি। পয়সা নিয়ে পাশের দোকানে গিয়ে চারটে ডিম কিনে এনে আনসারির হাতে দিয়ে ভদ্রমহিলা বললেন, এর পর থেকে যখন ডিম কিনতে আসবে তখন ঐ দোকানে যেও।

আনসারি ভুল বুঝতে পেরে লাল হ'য়ে উঠেছিল লজ্জায়।

খুব সাবধানী লোক আমাদের দুলুদা (দেবব্রত চক্রবর্তী)। দুলুদাও একটি কেমিস্টের দোকানে গিয়েছেন—তিনি কিনবেন এক টিউব দাড়ি কামাবার সাবান। দোকানদার জিজ্ঞেস করলেন, উইথ ব্রাশ অর উইদাউট ব্রাশ? (অর্থাৎ যে সাবানের টিউব নেবে, সে সাবান হাত দিয়ে গালে

সোজাসুজি ঘষতে পারো—ব্রাশের প্রয়োজন নেই একেবারে—অথবা যে সাবানে ব্রাশের প্রয়োজন হয়, তেমন টিউবও আমরা রাখি।)

তুলুদা ভাবলেন, উইথ ব্রাশ—অর্থাৎ এরা টিউবের সঙ্গে ব্রাশও বিক্রি করবার তালে আছে। তিনি জোরের সঙ্গে বললেন, অফ কোর্স, উইদাউট ব্রাশ!

বাড়িতে এসে জল দিয়ে ব্রাশ দিয়ে তুলুদা যত চেষ্টা করেন, কিছুতেই ফেনা হয় না। অবশেষে তিনি ব্যাপারটা বুঝতে পারলেন। প্যাকেটের উপর লেখা আছে ঃ ব্রাশ ব্যবহার করতে হয় না। উইদাউট ব্রাশ!

কোলকাতায় যে জিনিস প্রত্যেক বাড়িতে আছে তা লণ্ডনের প্রায় কোন বাড়িতেই নেই—জিনিসটা কি? আরশোলা? ছারপোকা? এগুলো দেখতে পাওয়া যায় না বটে তেমন, কিন্তু একেবারে অদৃশ্য নয়। জর্জ অরওয়েল লিখেছেন তাঁর বইতে যে টেমস নদীর উত্তরে কোন কারণে ছারপোকা নেই—কিন্তু দক্ষিণ দিকে আছে। এর কারণ কি জানা যায় না। টেমস ত ঐটুকু একটা নদী, সেজন্য ছারপোকাদের কী অসুবিধে হয় বুঝি না। কোলকাতায় যে জিনিস প্রত্যেক বাড়িতে আছে সে হ'ল সমতল ছাদ। লণ্ডনের ছাদ সমতল নয়। তার উপরে বসা যায় না, আড্ডা মারা যায় না।

লণ্ডনে কোলকাতার মত ছাদ করা হয় না, তার কারণ হ'ল স্নো।

স্নো যাতে পড়ে পড়ে ছাদের উপর জমে না যায় সেজন্য ছাদ এমন করে তৈরি যে স্নো কিছু জমে গেলেই পড়ে যায় আপনা-আপনি। আমাদের দেশের করুগেটেড টিনের চালের মত।

ছারপোকার কথায় মনে পড়ে গেল একটি বাঙালীর কথা। লিণ্ড ফীল্ড গার্ডনসে আমাদের পাশের বাড়িতে থাকতো সে। তার কাজ ছিল নানা বিষয়ে ফেল করা। শুনেছি সে ভাল রান্নাও করত। একদিন সে আমাদের ফ্ল্যাটে এসে বললো, বড় বিপদে পড়েছি, পাউণ্ড দুয়েক চাল হবে? আমি রান্না ঘর থেকে এক পাউণ্ড চাল এনে দিলাম। দু পাউণ্ড দেবার মত চাল ছিল না।

রাত তখন দশটা।

আধ ঘণ্টাখানেক পরে এসে বললো, খানিকটা মাখন পেলে ভাল হত।

মাখন তাকে দিলাম খানিকটা।

আরো একটু পর এসে বললো, গোটা চারেক আলু যদি··· ।

তাও দেওয়া গেল।

সে অনেক ক্ষমা প্রার্থনা করল। বিনয়ের অবতারের মত অনেকটা কথাবার্তা বললো। আরো বললো পরদিন সকালেই সমস্ত সে ফেরত দিয়ে যাবে।

কথা রাখেনি সে। তার পর থেকে ওর কথা মনে হলেই ছারপোকার কথা মনে পড়ে। টিপে মারতে ইচ্ছে করে। এই ব্যাপারটা নিয়ে অনেক ভেবেছি, আলোচনা করেছি। আমার এক বন্ধু বলেন—এর জন্য দুঃখের কিছু নেই। একজন বাঙালী ধার নিয়ে শোধ দেয়নি এটাই স্বাভাবিক —অর্থাৎ বাঙালীর পক্ষে স্বাভাবিক। আর যদি সে লণ্ডনে যায় তাহ'লে সে তার বাঙালী বৈশিষ্ট্য বজায় রেখেছে। অতএব এগুলো সহ্য করতেই হবে। মণি পালিতেরও একই অভিজ্ঞতা—তিনি প্রচুর ধার দিয়েছিলেন বহু বাঙালীকে, কিন্তু তারা খুব কমই শোধ দিয়েছে! আমরা পরে দেখেছি বাঙালীদের মধ্যে এমন এক একজন কোত্থেকে উড়ে এসে জুড়ে বসেন, মামা দাদা দিদি সম্পর্কে পাতান এবং নানা সুবিধে করে নেন। ওঁরা ইংরিজি খাদ্য মুখে তুলতে পারেন না বলে প্রায় রোজই ভারতীয়দের ফ্ল্যাটে ঘুরে বেড়ান যদি কিছু খাদ্য জোটে এই আশায়, ওঁরা ধার করেন— দেশে স্ত্রী না খেয়ে আছে, ছেলেরা পকেট কাটা ধরতে বাধ্য হচ্ছে এ সমস্ত কথা বলেন। এ বিষয়ে এক ওস্তাদের কথা বলছি। এঁর বহু ছদ্মনাম —কখনো ইনি প্রভু বসাক, কখনো ঊষা রায়। অনেক বাঙালী সযত্নে বাঙালীদের সংস্পর্শ এড়িয়ে চলেন—কিন্তু এই প্রভু বসাক বা ঊষা রায় জাতীয় লোক যে এজন্য অনেকখানি দায়ী সে বিষয়ে বিন্দুমাত্র সন্দেহ নেই। এই প্রভু বসাক বা ঊষা রায়ের এক দু পাউণ্ডে চলত না, ইনি দশ পাউণ্ডের কম ধার করতেন না, এবং তারপর সে মুখ আর দেখা যেত না। রাস্তায় হঠাৎ দেখা হ'লে পাশ কাটিয়ে পালিয়ে যেতেন, এই জোচ্চোরটি কোথায়

আছে জানি না। শুনেছিলাম কার কাছ থেকে চল্লিশ পাউণ্ড ধার করে জাহাজে করে দেশে ফিরে এসেছিলেন। এখন তিনি কি ভাবে লোকেদের কাছ থেকে ধার করছেন জানতে ইচ্ছে হয়।

কিছু কিছু বাঙালী এখনো ভাল আছেন এটাই ভরসার কথা।

কৃষ্ণ মেনন একবার ছাত্রদের সভায় বলেছিলেন, তোমরা আমাদের দেশের রাষ্ট্রদূতের মত। তোমরা যা করবে তার ফলেই নির্ভর করবে আমাদের সঙ্গে ইংরেজের সম্পর্ক। আমরা যারা মাইনে করা রাষ্ট্রদূত তাদের চেয়ে ছাত্রদের দায়িত্ব অনেক বেশি।

দায়িত্বহীনতা আমাদের প্রচুর। এগুলোর নানারকম উদাহরণ দেওয়া যায়।

ইংরেজদের একটা গুণের কথা জানি, সেটা হল তাদের ব্যবসায়িক সততা। তারা কথার দাম দেয়, খারাপ জিনিস দিলে তা ফিরিয়ে দেয়। কিন্তু ভারতীয় দোকানে ঠিক তার উলটো দেখতে পাই। কোন জিনিস দোকানদারেরা ইচ্ছে করেই খারাপ দেয়, অতএব তা ফেরত দেয় না। আমাদের প্রায় প্রতিটি খাদ্যে ভেজাল আমরা খাচ্ছি। ক্ষতি আমাদের যে দেহের হচ্ছে তা নয়, জাত হিসেবে আমরা ভেঙে গিয়েছি বলেই এর বিরুদ্ধে আমাদের সামাজিক প্রতিরোধ নেই। তাই একে বলা চলে নিজের পায়ে কুড়ুল মারা।

যে ইংরেজ দোকানদার হাসিমুখে খারাপ কোন জিনিস ফিরিয়ে দেয়, তখন হয়তো কিছু ক্ষতি হয়, কিন্তু এটা তার পক্ষে একটা ইনভেস্টমেণ্টও বটে। ক্রেতা সেই দোকানে নিশ্চিন্ত মনে জিনিস কিনতে পারে। অর্থাৎ ইংরেজ সৎ বলেই যে এটা করে তা নয়। ইংরেজ জানে, এর ফলে তার লাভই বেশি হবে। কেবল সে নয় তার ছেলেও যাতে সে ব্যবসা বজায় রাখতে পারে সেজন্য সে ছেলেদেরও সততাই শিক্ষা দেয়। ব্যবসার জন্যই সততার প্রয়োজন।

আমার দু-একজন বন্ধু লণ্ডনে হঠাৎ একটা বিরাট ব্যবসার সুযোগ জুটিয়ে ফেলে। কার্পেট তৈরি করবার জন্য বাজে উল কেনা হয়—বাজে

উল ফেলা যায় না, সেগুলোও বিক্রি হয়। হিসেব করে দেখা গেলো দশ বারো হাজার টাকা খরচ করলে ত্রিশ হাজার টাকা লাভের সম্ভাবনা। কিন্তু দশ বারো হাজার টাকা ছিল না, অতএব হাজার পাঁচেক টাকা অগ্রিম চাওয়া হল।

যে কম্পানির সঙ্গে ব্যবসা করার কথা তারা বললো, আগে জিনিস ডেলিভারি দাও, পরে দাম দেব। বিল অফ লেডিং দেখিয়েও টাকা পাওয়া যাবে না বলে তাঁরা জানালেন, কারণ ইতিপূর্বে আর একটি ভারতীয় কম্পানি উলের সঙ্গে পাটের ভেজাল দিয়ে তাদের আশী হাজার টাকা ক্ষতিগ্রস্ত করেছে—অতএব তাঁরা রিস্ক নিতে রাজী নন।

আমরা লিণ্ডফিল্ড গার্ডনসে বেশ কিছুদিন ছিলাম—অথচ মিসেস হেইসকে চান করতে দেখিনি। এ ব্যাপারে খুব অবাক হতাম, বলাই বাহুল্য। কিন্তু তিনি নিজেই একদিন বললেন যে তিনি পাবলিক বাথে নিয়মিত চান করেন। বাড়িতে সুন্দর চানের ব্যবস্থা থাকা সত্ত্বেও বাইরে গিয়ে চান করেন কেন জিজ্ঞেস করাতে তিনি বললেন, তাঁর বয়স বেশি হওয়াতে তিনি পেনশন পাচ্ছেন গবর্ণমেণ্টের কাছ থেকে। যাঁরা বৃদ্ধ বয়সের পেনশন পান তাঁরা সাধারণ স্নানাগারে কোনো খরচ না দিয়ে চান করতে পারেন এবং সোম থেকে বৃহস্পতিবার এই চার দিন বিনা খরচে যে কোন সিনেমা হলে ঢুকতে পারেন। মিসেস হেইস প্রচুর সিনেমা দেখতেন। কিন্তু তাঁর একমাত্র উদ্দেশ্য ছিল সিনেমা দেখা নয়, বাড়িতে আগুন জ্বেলে খরচ না করবার জন্য।

সাধারণ স্নানাগার লণ্ডনে প্রচুর আছে। আমাদের একটি পোল্যাণ্ডের ছেলের সঙ্গে আলাপ হয়েছিল পিকাডিলি পাড়ায়—নাম তার বব। বব সমস্ত রাত পিকাডিলিতে ঘুরে বেড়াত—তার সামান্য কিছু পয়সা ছিল তাতে হোটেলে থাকা যেত না। অতএব সে দুপুর বেলা ছ' সাত পেনি খরচ করে চানের টবে গরম জলে ঘুমিয়ে নিত ঘণ্টা কয়েক। স্বাস্থ্য তার খুব ভাল ছিল—এবং পিকাডিলিতে সমস্ত রাত ঘুরেও তার কোন রকম অসুবিধে হত বলে মনে হয়নি। তা ছাড়া পিকাডিলির খুব কাছেই কভেণ্ট গার্ডেন—সেখানে শাক-সব্জীর পাইকারী বাজার—রাত্রি বারোটার পর গ্রাম থেকে

আসে লরিতে করে শাক-সবজী ফল ফুল ইত্যাদি। সেখানে তার সঙ্গীর অভাব হয় না। মাঝে মাঝে এর ওর বোঝা বয়ে দিয়ে তার দু' চার শিলিং আয়ও হয়েছে—কিন্তু সে বেআইনী ভাবে। তার বোঝা বওয়ার অধিকার নেই। বোঝা বইতে হ'লে ইউনিয়নের কাছে আবেদন করতে হবে। তারা বিদেশীকে কাজ করতে অনুমতি দেবে না। আর বব নিয়মিত কাজ করতে চাইতও না। অনিয়মই ছিল তার কাম্য। দু' একবার ইংরেজ "টেডি বয়"দের সঙ্গে তার ঘুষোঘুষিও হ'য়েছে।

ববের সবচেয়ে ভাল লাগে ইংরেজ পুলিস। রাত দুটোর সময় পুলিসের সঙ্গে ববের দেখা ট্রাফালগার স্কয়ারে। এখানে কি করছ—বাড়ি যাও! পুলিস বলে চলে গেছে। আর কিছু বলেনি। পরদিন সেই পুলিসের সঙ্গে একই জায়গায় একই অবস্থায় দেখা। কী হে, তোমার বাড়ি কোথায়?

—আমার বাড়ি নেই।

—হুঁ বাড়ি নেই, বটে? আমার সঙ্গে এস।

বিনা আপত্তিতে বব পুলিসের সঙ্গে যায়। থানাতে শোবার বন্দোবস্ত নাকি খুব ভাল।

দু'-চারদিন জেলও খেটেছে।

ছেলেটি কি ভাবে পোল্যাণ্ড থেকে লণ্ডনে এসেছিল জানি না। তার কোন পরিচয় সে জানাতো না। তার মাথা হয়ত খুব সুস্থ ছিল না। কিন্তু এই রকম ছেলেরা লণ্ডনের দুর্বৃত্তদের খপ্পরে গিয়ে পড়ে। লণ্ডনে নানারকম দুর্বৃত্ত আছে। বিশেষ করে সোহো অঞ্চলে দুর্বৃত্তদের ঘাঁটি আছে। এই সব দলে পৃথিবীর সবাইকে পাওয়া যায়। এরা বন্দুক রিভলভার পছন্দ করে না। বিশেষ করে দাড়ি কামানোর ক্ষুর এদের খুব প্রিয়। এতে কাজও হয় আর পুলিস এই অস্ত্রকে বে-আইনী বা অস্বাভাবিক মনে করতে পারে না। তবে লণ্ডনের এই আণ্ডারওয়ার্লড অধিকাংশ লোকেদের অভিজ্ঞতার আওতায় পড়ে না। ভারতীয় ছাত্ররা সাধারণত সন্ধ্যের পর এ পাড়ায় আসে না, যদিও কাছেই লণ্ডন ইউনিভার্সিটি। আমাদের এক বন্ধু

দেবব্রত চন্দ্র সোহোর ভেতর দিয়ে না গিয়ে প্রায়ই আধ মাইল বেশি হাঁটতো। সে বলতো, গোলমাল থেকে দূরে থাকাই ভালো। আমরা বহুবার সোহোর মধ্যে গোলমাল দেখবার আশায় গিয়েছি, কিন্তু কোনদিনই অস্বাভাবিক কিছু চোখে পড়েনি।—বোধ হয় একেবারেই পড়েনি বললে ভুল হবে।

একদিন সোহো স্কয়ারের মধ্যে পার্কে সন্ধ্যের কিছু পরে দেখেছিলাম দেবব্রতকে।

দেবব্রত বলেছিল, সব বাজে কথা, না রে? কই, কেউ তো ক্ষুর নিয়ে তাড়া করল না?

রবার্ট লুই স্টিভেনশনের একটি গল্প আছে—সেটি এখন পৃথিবী-বিখ্যাত। গল্পটির নাম ডক্টর জেকিল অ্যাণ্ড মিস্টার হাইড। একই লোকের কাহিনী। ওষুধ খেয়ে ডক্টর জেকিল হ'তেন মিস্টার হাইড। ডক্টর জেকিল ভদ্র, কিন্তু মিস্টার হাইড পিশাচ। একই মানুষের মনের এই দু'রকমের ভাবই আছে। ডক্টর জেকিল দয়ার অবতার, কিন্তু মিস্টার হাইড খুনে। ব্যাপারটা একটু অস্বাভাবিক মনে হয়, একই লোক কেমন করে তার চেহারা পর্যন্ত ওষুধ খেয়ে পালটে ফেলতে পারে? কিন্তু যাঁরা লণ্ডনে অন্তত এক বছর থাকেন তাঁরা বুঝতে পারেন যে তাও সম্ভব। গ্রীষ্মকালের লণ্ডন প্রকৃতির রূপসাজ, ফুল গাছের সবুজ পাতায় মৌমাছির গুঞ্জনে, খোলা হাওয়ার থিয়েটারে, টেমস নদীর ধারে, হাইড পার্কে বা রীজেণ্টস পার্কের কনসার্টে, বিদেশী লোকদের গল্পগুজবে হাসিতে লণ্ডনের একরকম সাজ কিন্তু শীতকালে লণ্ডন বদলে যায়। ডক্টর জেকিল যেমন বীভৎস হয়ে মিস্টার হাইডের রূপ গ্রহণ করে, লণ্ডন তেমনি হ'য়ে পড়ে।

ঠাণ্ডা, স্নো, তুষার-গলা জল, তার সঙ্গে ধুলো মিশে কাদার সৃষ্টি হয় কিন্তু সেগুলো সহ্য করা কঠিন নয়। সহ্য করা কঠিন লণ্ডনের কুয়াসা। সে

কুয়াসা দার্জিলিঙের সাদা কুয়াসা নয়। লণ্ডনের কুয়াসার রঙ হলুদ। কুয়াসায় বাস থেমে যায়; ট্রেন চলা বন্ধ হয়, এরোপ্লেন নামতে পারে না। এই ধোঁয়া আর কুয়াসার ফলে ফুসফুসের নানারকম ব্যাধি হয়, বহু লোক মারা পড়ে। কুয়াসা লণ্ডনের অভিশাপ। কুয়াসা হ'চ্ছে মিস্টার হাইড। এই সময় দুর্বৃত্তেরা তৎপর হ'য়ে ওঠে, অন্ধকারের সুযোগে রাহাজানি হয়, পুলিশ সেখানে নিরুপায়। খুব শক্তিশালী আলোও কয়েক গজ দূর থেকে দেখা যায় না। হঠাৎ কুয়াসায় আটকে পড়া বাসগুলি চলে ধীরে ধীরে—সামনে কণ্ডাক্টর মশাল জ্বেলে চলে। তাতে পথ দেখা যায় না, কিন্তু মশালটা একটু চোখে পড়ে।

এমন কুয়াসা বেশিক্ষণ থাকে না। সাধারণতঃ আট দশ ঘণ্টা বা একদিনের মধ্যেই চলে যায়। কিন্তু ১৯৫২ সালের ডিসেম্বর মাসের কুয়াসা লণ্ডনে ইতিহাস সৃষ্টি করেছিল। এর ফলে প্রায় চার হাজার লোক মারা পড়ে দম বন্ধ হয়ে। এর স্থায়িত্ব ছিল তিনদিনের বেশি। গোরু, ভেড়া, শূয়োরদের প্রদর্শনী হচ্ছিল তখন লণ্ডনের অলিম্পিয়া হলে (এভনমোর রোডের খুব কাছে)। কয়েকটি গোরু তাতে মারা পড়ে। হাজার হাজার গাড়ি লোকেরা রাস্তায় ফেলে চলে যায়, অফিসে লোকেরা দেরি করে আসে, কোন লোক বাড়ি থেকে বের হ'তেই ভয় পায়। এই ধরনের কুয়াসার নতুন নামকরণ হয়েছে smog—Smoke এবং Fog এর সমন্বয়। Smokeই বেশি বলে মনে হয়। কুয়াসা সম্পর্কে প্রচুর কথা হ'য়েছে লণ্ডনে। চার্লস ডিকেন্স কুয়াসার অদ্ভুত বর্ণনা দিয়েছেন। টি-এস-এলিয়ট কুয়াসা সম্পর্কে মন্তব্য করেছেন। আবহাওয়া বিশারদেরা কুয়াসার পূর্বাভাষ খবরের কাগজে, রেডিওতে প্রচার করেন। বার বার প্রচার করা হয় রেডিওতে: কুয়াসা আসছে···সাবধান।

কুয়াসা কেমন করে আসে? একবার তাও দেখেছিলাম। আমি এবং নটরাজ শর্মা শেফার্ডস বুশ থেকে বাড়ি ফিরছি হেঁটে। রাত্রি তখন বারোটা। দূরত্ব তিন মাইলের বেশি। বাস সমস্ত চলে গিয়েছে, টিউব বন্ধ হয় হয়। পরদিন ছুটি, অতএব নিশ্চিন্তে আমরা কোন এক বিষয়ে আলোচনা এবং

তর্ক-বিতর্ক করতে করতে পথ হাঁটছিলাম। কিছুদূর এভাবে হাঁটবার পর নটরাজ হঠাৎ উত্তেজিত হয়ে বললো, স্টপ ! স্টপ !

অর্থাৎ আমার মতামত তার সহ্য হচ্ছিল না। আমার মত গ্রহণীয় নয় একেবারেই, অতএব স্টপ ! অর্থাৎ, অমন কথা বলা বন্ধ করো !

কিন্তু ঠিক সেই সময়ে একটি ট্যাক্সি যাচ্ছিল—শর্মার উত্তেজিত হয়ে হাত নেড়ে স্টপ ! স্টপ ! বলাতে ট্যাক্সি থেমে পড়ল। শর্মা হঠাৎ কেমন শান্ত হয়ে গেল। এমন সময় এমন একটা কাণ্ড সে আশা করেনি। ট্যাক্সিতে গেলে দশ মিনিটে বাড়ি পৌঁছে যাব, এবং এত কম সময়ে তর্কের কোন মীমাংসা হবে না মনে করে দুজনেই দমে গেলাম। কিন্তু তবু আমরা ট্যাক্সিতে বসলাম। ট্যাক্সিওয়ালাকে হতাশ করতে ইচ্ছে হ'ল না।

ট্যাক্সিতে আমরা আধ মিনিট উঠেছি মাত্র, অল্প একটু চলেছে হঠাৎ একেবারে অ্যাবাউট টার্ণ ! এজওয়ার রোড চওড়া ছিল—ড্রাইভার অতর্কিতে ঘুরিয়ে নিয়েছে। ড্রাইভার বললো ঃ নেমে পড়—আমি যাব না।

নটরাজ আমাকে বলল, ব্যাটা মদ টেনেছে নিশ্চয় ?

আমি ট্যাক্সি ড্রাইভারকে বললাম, নামব না !

ড্রাইভার বললো, ব্লাইমি। (কী বিপদ !) কুয়াসা আসছে—তার ভেতর দিয়ে গাড়ি যাবে না।

আমরা আবার ফুটপাথে দাঁড়ালাম। বলতে হয় পথে বসলাম, কারণ একটি ঘন কুয়াসার দেওয়াল আমাদের ঘিরে ফেলল। ট্যাক্সি ড্রাইভার পালিয়ে গেল বিদ্যুৎগতিতে।

কুয়াসার দেয়ালটা আস্তে আস্তে এসে আমাদের ঘিরে ফেলল। আলোকিত জায়গাটি হঠাৎ এক মুহূর্তে অন্ধকার হয়ে গেল। তর্ক ভুললাম।

এবার ?

নটরাজ শর্মা উদ্বেগের সঙ্গে বললো, এবারে আর বাড়িতে পৌঁছুনো যাবে না। কিছু দেখা যাচ্ছে না। এ কুয়াসা কখন যাবে কেউ কখনো বলতে পারে না।

আস্তে আস্তে ফুটপাথ দিয়ে হাঁটছি। লণ্ডনের ফুটপাথ কোলকাতার মত নয়, প্রতি দু ফুট দূরে সেখানে গর্ত খুঁড়ে রাখা হয় না…ব্যাপারটা খুব আশ্চর্যজনক বলেই এখানে উল্লেখ করলাম। অনেকেই এজন্য ইংরেজদের বুঝতে পারেন না। ফুটপাথে যদি গর্ত না থাকবে তাহলে আদৌ ফুটপাথ রাখা কেন? কিন্তু যে কোন পরিবেশে মানুষ নিজেকে মানিয়ে নেয়, অতএব গর্তহীন ফুটপাথকেও আমরা মানিয়ে নিয়েছিলাম। নিতে বাধ্য হয়েছিলাম। আমরা হাঁটছি। সে পথের শেষ নেই বলেই মনে হল। আলো স্টিভেনশনের ভাষায় glimmered like carbuncles—বোধ হয় মিনিট পনরো চলেছি। এমন সময় হঠাৎ কানে এল কথাবার্তার আওয়াজ।

এই রাত দুপুরে হঠাৎ তা অসম্ভব বলেই মনে হল। একটু এগিয়েই বুঝতে পারলাম যে ব্যাপারটা স্বাভাবিক। একটা সারারাত খুলে রাখা 'স্ন্যাকবার' সেটি—তাতে প্রচুর লোকের সমাবেশ। প্রত্যেকেই বিস্বাদ চা খাচ্ছে আর কাশছে। কাশছে অবশ্য কুয়াসার জন্য। সেখানে আমরাও দাঁড়িয়ে পড়লাম আর বিস্বাদ চা খেতে লাগলাম। বিস্বাদ না হলে সম্ভবত ইংরেজরা সেটাকে চা বলেই মনে করে না।

সেখানে দু-চার জন লোকের সঙ্গে আলাপ হল। বিপদে ইংরেজরা ভুলে যায় যে জাত হিসেবে তাদের গম্ভীর থাকবার কথা, আলাপ না করিয়ে দিলে কথা বলা উচিত নয়। তারা তখন প্রগলভ হয়ে ওঠে—কথা কইতে শুরু করে। খুব খারাপ আবহাওয়া, তাই নয়?—একজন পঁয়তাল্লিশ বছরের যুবক জিজ্ঞেস করলো আমাকে। পঞ্চাশ বছর পর্যন্ত বা অনেক সময় পঞ্চান্ন বছর বয়সের লোকও বিলেতে ইয়ং ম্যান। আমি উত্তর দিলাম, না বেশ ভালই ত লাগে এই রকম আবহাওয়া। শুনে ইংরেজটি আর কথা বলল না। লণ্ডনের আবহাওয়াকে খারাপ না বললে যে চটে না সে ইংরেজই নয়।

ব্যাপারটা বুঝতে পেরে ভদ্রলোকের কাছে প্রচুর ক্ষমা প্রার্থনা করলাম। বললাম, লণ্ডনটা নরকের সমান। এমন আবহাওয়া শয়তানেরই কেবল পছন্দ হ'তে পারে। এই শুনে ইংরেজটি বেজায় খুশী। আমাকে জিজ্ঞেস করলেন, তুমি কি পাকিস্তানী? আমি বললাম, না আমি ইণ্ডিয়ান।

প্রায়ই এমন প্রশ্নের জবাব দিতে হয়েছে। পাকিস্তান ব্যাপারটা বহু ইংরেজ ঠিক বুঝতে পারে না। তাদের ধারণা ও-দুটি একই দেশ। ভারতীয় মানেই পাকিস্তানী, পাকিস্তানী মানেই ভারতীয়। আমরা বলি, তাই ছিল বটে কিন্তু এখন আর তা নেই। এখন ভারতবর্ষ ছোট হ'য়ে গেছে—সমস্যা আরো বেড়েছে। সীমান্ত-সমস্যা, জলসমস্যা ইত্যাদি।

ঘন কুয়াসায় পথ চলা যায় না, অথচ বাড়িতে পৌঁছুতেই হয়। আমি এবং নটরাজ বাড়ির পথ খুঁজতে আবার চেষ্টা করলাম স্ন্যাকবার থেকে বেরিয়ে। কিন্তু হাঁটাই সার হল। কয়েক ঘণ্টা এদিক-ওদিক ঘুরলাম—একই পথ ধরে কত যে ঘুরপাক খেলাম তার আর সংখ্যা নেই। অবশেষে রাস্তার ধারের একটি বেঞ্চে শ্রান্ত হয়ে বসে বসে ঘুমুতে লাগলাম। পরদিন সকালে কুয়াসা কেটে যাওয়াতে দেখতে পেলাম আমরা বাড়ি থেকে মাইল খানেক দূরে একটা কবরখানার কাছে বসে আছি। এই কবরখানাটির সামনে লর্ডস ক্রিকেট গ্রাউণ্ড।

কুয়াসার অনেক গল্প আছে। চুরি ডাকাতি রাহাজানি ছাড়াও অন্য গল্প। গভীর কুয়াসায় গাড়ি সব আস্তে আস্তে চলছে। একটি গাড়ি অন্য গাড়ির পেছনের আলো দেখে এগুচ্ছে আস্তে আস্তে। হঠাৎ সামনের গাড়িটি থেমে গেল। অনেকক্ষণ চুপচাপ—পেছনের গাড়িচালক তখন অস্থির হয়ে উঠেছে—বলছে, কী হ'ল, এখানে হঠাৎ গাড়ি থামল কেন? উত্তর এলো। গাড়ি হঠাৎ থামেনি—আমি ইচ্ছে করেই থামিয়েছি, কারণ এটা আমার গ্যারেজ।

আর একটি ঘটনা—কুয়াসায় দিক্‌ভ্রান্ত একজনকে দেখে অন্য একজন অপরিচিত লোক বললো, আপনি কোথায় যাবেন?

—আমি যাব প্যাডিংটন স্টেশনে।

—আমার হাত ধরে এসো, আমি নিয়ে যাচ্ছি।

প্যাডিংটন স্টেশনে পৌঁছে দিল লোকটা অতি সহজেই। অবাক হয়ে গেল লোকটি। বললে, আপনি নিশ্চয়ই এই ঘন কুয়াসাতেও স্পষ্ট দেখতে পান?

লোকটি উত্তর দিয়েছিলঃ না, তা নয়। এমন ভাবে যাওয়া আমার অভ্যেস আছে—কারণ আমি অন্ধ।

লণ্ডনের বেশি পাড়ায় আমি থাকিনি। স্ট্যানমোর, এজওয়ার, মিলহিল, টটেনহ্যাম, হ্যারিঙে, ইলফোর্ড, গ্রীনিজ, টুটিং, ক্ল্যাপাম, রিচমণ্ড, উইম্বলডন, ঈলিং হেল্ডন, কেন্টন, পপলার ইত্যাদি কত পাড়া যে আছে তার হিসেব নেই। লণ্ডনে সাতাশ হাজারের বেশি রাস্তাই আছে—রাস্তাগুলির নাম প্রচুর পরিমাণেই বিদেশী। আবিসিনিয়া রোড, অ্যারিস্টটল রোড, বাটাভিয়া রোড, ব্যাভেরিয়া রোড, বেঙ্গল রোড, বেরমুডা স্ট্রীট, বর্নিও স্ট্রীট তো আছেই, এমন কি মস্কো রোড পর্যন্ত আছে। মস্কো রোডটি বেজওয়াটার টিউব স্টেশনের কাছেই। সেখানে আমি জাহাঙ্গীর আংকেলসেরিয়ার সঙ্গে একটি ক্লাবে যেতাম। জাহাঙ্গীর জাতে পার্শি, ধর্মে কমিউনিস্ট-বিরোধী। অভিনয় করার দক্ষতা ছিল, বি-বি-সি-তে টেলিভিশনে কিছু অভিনয় করেছে। কিন্তু তার কমিউনিস্ট এবং কমিউনিজম সম্পর্কে এত ঘৃণা ছিল যে মস্কো রোডে কখনো যায়নি। ঐ রাস্তাটির ছোঁয়াচ বাঁচিয়ে চলবার জন্য সে অপর দিকের ফুটপাথ দিয়ে যেত। আমরা তাকে এই ব্যাপারে খুব ঠাট্টা করতাম। বলতাম, জাহাঙ্গীর, একটি ফ্ল্যাট পাওয়া যাচ্ছে, দুখানি ঘর—ঠাণ্ডা জল গরম জল সব পাওয়া যায়, নিজস্ব ফোন আছে, কার্পেট দেওয়া মেঝে, ভাড়া মাত্র তিন পাউণ্ড। ফ্ল্যাটটা নেবে?

জাহাঙ্গীর বলতো, নিশ্চয় নেব। কোথায়?

—মস্কো রোডে।

জাহাঙ্গীর তা শুনে মারতে আসত। বলতো, এমন ঠিকানায় আমি কিছুতেই থাকব না।

লণ্ডনের প্রতিটি পাড়ার বৈশিষ্ট্য আছে। যেমন আছে প্যারিসে বার্লিনে বা কোলকাতায়। কিন্তু চার্চ এবং মদের দোকান সব পাড়াতেই এক রকম মনে হয়েছে। চার্চগুলি সংখ্যায় এত বেশি কেন তার অর্থ প্রথমে বুঝতাম না, পরে বুঝেছি। চার্চগুলির মধ্যেও জাতিভেদ প্রচুর। ক্যাথলিক চার্চ, মেথডিষ্ট চার্চ, চার্চ অফ ইংল্যাণ্ড, প্রটেস্ট্যাণ্ট ইত্যাদি নানা জাতের চার্চ আছে।

কিন্তু মদের দোকানে যেমন বিক্রি কমছে বিশেষ করে বীয়ার, তেমনি চার্চেও লোকে কম যাচ্ছে। বেকার না হ'লে চার্চে যাবার কি প্রয়োজন আছে? চার্চে অবশ্য গিয়ে এককালে প্রচুর লোকে বিয়ে করত, এখন তা কমে যাচ্ছে। চার্চের বদলে হয় টাউন হলে। চার্চগুলির আয় হয় সবচেয়ে বেশি তখন, যখন দেশের লোকেরা বেশি মাত্রায় বেকার হয়। বেকার হ'লে লোকে দুর্বল হয়ে পড়ে, বলে, ভগবান আমাকে একটা চাকরি দাও। চার্চে গিয়ে রীতিমত প্রার্থনা শুরু করে। অবস্থা খুব খারাপ হ'লে হত্যে দিয়ে পড়েও থাকবে হয়ত কাতারে কাতারে লোক। এজন্য চার্চের যাঁরা মোহান্ত তাঁরা চান যাতে দেশের অবস্থা খুব খারাপ হয়। আয় তাহ'লে বেশি হয়। শিক্ষিত হওয়াটাও তাই চার্চ পছন্দ করে না। কারণ শিক্ষিতেরা বড় অসুবিধাজনক প্রশ্ন করে বসে।

একটি অসম্ভব জিনিস আমার চোখে পড়েছে। একজন লোক বিনা চিকিৎসায় বা কর্তৃপক্ষের অবহেলায় এদেশে মারা পড়লে তা নিয়ে এমন হৈ-চৈ করে ওঠে লোকেরা যে তা একজন ভারতীয় হিসেবে বাড়াবাড়ি বলে মনে হয়। এর ফলে গভর্ণমেণ্ট সন্ত্রস্ত হ'য়ে ওঠে, গভর্ণমেণ্ট জনসাধারণের কাছে ক্ষমা প্রার্থনা করে, এমন যাতে আর না হয় তার ব্যবস্থা করে। এতে গণতন্ত্রের দুর্বল দিকটা স্পষ্ট হয়ে ওঠে। সামান্য মানুষের অবহেলায় মৃত্যুর জন্য যদি গদি ছাড়তে হয় তাহ'লে সে দেশের লোকেরা নিতান্তই কিম্ভুত তাতে আর সন্দেহ কি। লোকেরা না খেয়ে রাস্তায় পড়ে থাকবে, বৃষ্টিতে, কাদায়, জলে বিনা চিকিৎসায় বহু লোক মরলেও আমাদের দেশের গবর্ণমেণ্ট কেমন টিঁকে থাকে। এ যে শক্ত গভর্ণমেণ্ট তাতে আর সন্দেহ কি। ইংরেজদের উচিত আমাদের দেশে এসে এসব শিখে যাওয়া। আমাদের দেশের রীতিকে আদর্শ বলে গ্রহণ করা। কিন্তু ইংরেজের কি শেখবার মত সামান্য মাত্র বুদ্ধিও আছে?

লিণ্ডফীল্ড গার্ডন্সে আমরা প্রায় এক বছর ছিলাম। মিসেস হেইসের পোশাক বা চরিত্র ওর মধ্যে পরিবর্তন হয়নি। আমাদের ভাড়াটে হিসেবে পেয়ে তাঁর ভালই লাগত। কিন্তু তাঁর ছেলে হলফোর্ড হঠাৎ স্থির করল

আমাদের ঐ বাড়িতে সে অন্য একটি ভাড়াটেকে আনবে। তারা নাকি আরো বেশি ভাড়া দিতে রাজী হ'য়েছে। আমরা নোটিস পেলাম অতএব। আমরা কালো ব'লে নয়। যারা টাকার দাম বোঝে তাদের কাছে কালো সাদার ভেদ না থাকারই কথা।

কালো সাদার সম্পর্কে ইংল্যাণ্ডে নতুন করে চিন্তা করা হচ্ছে। ফ্যাসিস্ট মোসলের দল বলছে, বৃটেনকে সাদা রাখো। আন্দোলন করছে, বিজ্ঞাপন দিচ্ছে যেন তেন প্রকারেণ তাদের তাড়াতে হবে। প্রয়োজন হলে বলপ্রয়োগ করতেও ফ্যাসিস্টরা উস্কানি দেয়।

খুবই খারাপ। কিন্তু এ ব্যাপারে ভারতীয়রা খুব আনন্দ পায়। সায়েবরা যে ভারতীয়দের কালো মনে করে না এতে তারা খুব প্রীত। নিগ্রোদের জন্য খুব কম ভারতীয়ই সহানুভূতির সঙ্গে কথা বলে। কালো বিরোধী আন্দোলন হ'লে ভারতীয়রা বড়জোর বলে, কী বিপদ, মামাদের জন্য আমাদেরও কবে বিপদ হয় কে জানে!

মামা, অর্থাৎ কালো আফ্রিকান বা জামাইকান। বাঙালীর আবিষ্কার এই কথাটি ব্যঙ্গ করে আফ্রিকানদের বিরুদ্ধে বলা হয়। সাধারণদের জন্য নাচ-ঘরে ভারতীয়রা সহজে যেতে চায় না, তারা নাচের বিরুদ্ধে বলে নয়, বা তাদের মেয়েদের সঙ্গে মিশবার ইচ্ছে নেই বলে নয়, কারণ সে সব নাচঘরে আফ্রিকানদের যাতায়াত।

কেবল যাতায়াত নয়—আফ্রিকান ছেলেদের সঙ্গে ইংরেজ মেয়েরা বেশি নাচতেও চায় কারণ সাধারণত তারা নাচতে জানে, ভারতীয়রা নাচতে জানে না তেমন।

কালোর বিরুদ্ধে আক্রোশ ভারতীয়দেরই বেশি, সেটা আমি বিশেষ করেই লক্ষ্য করেছি। দিল্লিতে চার জন আফ্রিকান ছাত্রও দেখেছিলেন আমাদের ঘোরতর কালোবিদ্বেষ।

আফ্রিকানদের মামা বলা তাই আত্মীয় সম্বোধনে নয়। কথাটি মাউ মাউ নামক আফ্রিকার অনুন্নত সম্প্রদায়কে ব্যঙ্গ করেই তৈরি।

লণ্ডনে গিয়ে যখন ল্যাণ্ডলেডি কালো রঙ বলে কোন ভারতীয়কে ফিরিয়ে

দেয় তখন রাগ না করে এই কথাটি যেন মনে রাখেন যে বর্ণবিদ্বেষ আমাদেরও কম নয়।

এর পর যে বাড়িতে গেলাম এবং তারপর আরো পাঁচ বছর ধরে কোন্ কোন্ বাড়িতে কেমন ভাবে ছিলাম তার ইতিহাস বলবার ইচ্ছে রইল। আপাততঃ আমার কাহিনী এখানেই শেষ করছি। কারণ অনেক কিছু বলা হলেও অনেক কিছু বাকি থেকে যায়। অতএব আসলে কাহিনীর কোনদিনই শেষ হয় না। আমি কাহিনী বলতে গিয়ে দেখছি ব্লেনিম ক্রেসেণ্ট সম্বন্ধে হয়ত আরো অনেকখানি বলা যেত। এভনমোর রোডেও তো আরো কত কি ঘটেছে সেগুলো বলা হ'ল না। এভনমোর রোডের কাছাকাছি অলিম্পিয়া একজিবিশন হল সম্পর্কেও কোন মন্তব্য করিনি। তা ছাড়া সুনীল চ্যাটার্জির ১৯৩১ সালে তৈরি এক ফোর্ড গাড়িতে চড়ে লণ্ডনের পথে পথে নানা কাণ্ড করে বেড়ানো ( দুর্ঘটনা করতে করতে বেঁচে যাওয়ার প্রায় পঁচিশটি ঘটনা দু' ঘণ্টায় ঘটেছিল ), আর বাঁয়া বোসের নানারকম আজগুবি গল্প। বাঁয়া বোসের আসল নাম কেউ এখন জানে না-- বয়স তাঁর পঞ্চান্ন—বছর চল্লিশেক বিলেতেই আছেন।

লণ্ডনের সবচেয়ে ভাল লেগেছিল প্রায় অবাধ স্বাধীনতা। আর ভাল লেগেছিল এর ছটি গরম কাল আর ছটি বসন্ত কাল। ভাল লেগেছিল সন্ধ্যের ক্লাসগুলি, যেখানে টিচারদের সঙ্গে মেলামেশার সুযোগ ছিল প্রচুর। ছাত্ররা ক্লাসে পাইপ এবং সিগারেট বা চুরুট খেতে পারত। এত বন্ধুত্বপূর্ণ আবহাওয়া আমি আর কোথাও কল্পনা করতে পারি না।

ভারতবর্ষ থেকে যে ইংল্যাণ্ডে প্রতি বছর প্রচুর ছাত্র যাচ্ছে তার এই একটা কারণ। আরো অবশ্য অন্য কারণ আছে। আমাদের দেশের টিচারদের সম্বন্ধে আমাদের ভয় আছে। কিন্তু একেবারে অহেতুক বোধ হয় নয়। বুঝতে না পারলে কানমলা, চাঁটি, বেঞ্চের উপর দাঁড়ানোর ব্যবস্থা আমাদের দেশে। অতএব ছাত্ররা বুঝতে না পারলেও বলে বুঝেছি ; এবং বিশ্ববিদ্যালয়ে গিয়ে নকল করতে না পারলে টেবিল চেয়ার ভাঙে। ইংরেজরা যে সবাই খুব শিক্ষিত হয় তা নয়, কিন্তু শিক্ষিত হতে তাদের বাধা নেই।

স্বাধীন বৃত্তিগুলিকে দুমড়ে ভেঙে দেয় না তারা। আমাদের দেশে শিক্ষা বলে একটা জিনিস চলে—যা বিলিতিও নয়, এদেশীয়ও নয়। একটা অদ্ভুত জগাখিচুড়ি। সুকুমার রায় হয়ত একটা নামকরণ করতে পারতেন। তবে বিলেতে ক্লাসে সিগারেট চুরুট খাওয়ার জন্যই সে দেশের শিক্ষা ভাল তা বলছি না।

তবুও অধিকাংশ লোকেরই বিলেত দেশটা দেখা উচিত। বিলেত অ্যামেরিকা বা যে কোন বাইরের শিল্পে উন্নত দেশে থাকলে সে সব দেশ সম্পর্কে একটা ধারণা করা যায়—সেই সঙ্গে ভারতবর্ষকেও চেনা যায় ভাল করেই। ভারতবর্ষকে চেনবার জন্যই ভারতীয়দের বাইরে যাওয়া উচিত এবং বেশ কিছুদিন থাকাও উচিত। অবশ্য আত্মসম্মান বজায় রেখেই সেটা করা উচিত। অনেকেই এখনো সায়েব দেখলে গদগদ ভাব—সে অফিসের মেসেঞ্জারই হোক বা হোটেলের ঝি চাকরই হ'ক। এই গদগদ ভাবটি যতদিন না কাটবে ততদিন আমাদের উন্নতিও হবে না, চরিত্রও গড়ে উঠবে না। ইংরেজদের মধ্যে অনেকগুলি ভাল জিনিস আছে—যেমন আছে জার্মানদের মধ্যে, রাশিয়ানদের মধ্যে বা অ্যামেরিকানদের মধ্যে, সেগুলি নিতে হবে—নকল নয়, গ্রহণ করতে হবে। তবে ভ্রমণ সার্থক হয়।

ইংরেজদের সাম্রাজ্যবাদী রূপের বীভৎসতা যেমন খুলে ধরতে হবে, তেমনি তাদের দেশের শিল্পপ্রিয়তা, সাহিত্য, মানবিকতা বোধকেও প্রশংসা করতে হবে। নানাদিকে বিচার করতে হবে—নানা সময়ে, নানা ভাবে। লণ্ডন বা প্যারিসকে বুঝতে চেষ্টা করতে তো হবেই—যেমন বুঝতে হবে মস্কো, ওয়াশিংটন বা পিকিংকে, কিন্তু ভুললে চলবে না আমাদের স্থান কোলকাতায়, দিল্লিতে বা বোম্বাইতে—এই ভারতবর্ষে। বিলেত দেশটা সম্বন্ধে নানারকম লেখা বেরিয়েছে। নানা ভাবে নানা লোকে দেখেছেন—এবং দেখা ফুরোয়নি, কোনদিনই ফুরোবে না। নতুন ঘটনা, নতুন মানুষ নতুন ভাবে লিখবেন সে দেশের কথা। ইংরেজরা নিজেরাই তাদের দেশ সম্পর্কে কত বই যে বার করে তা একজনের পক্ষে পড়ে ফেলা সম্ভব নয়। নানা সমস্যার কথা, রাস্তার কথা, আলোর কথা, রোগের কথা, কালোবিদ্বেষ কথা, বেকার সমস্যার কথা।

তারা নির্ভীক ভাবে অন্তত নিজেদের মত প্রকাশ করে। অন্য দলের বলে তার মতামত প্রকাশে বাধে না। হাইড পার্কে কনসারভেটিভ থেকে আরম্ভ করে অ্যানার্কিস্ট পর্যন্ত সবাই পাশাপাশি বক্তৃতা দেয়। লোকেরা প্রশ্ন করে বটে, কিন্তু বক্তাকে লক্ষ্য করে ইট ছোঁড়ে না। এই দেশে মানুষের জন্য নানারকম ব্যবস্থা আছে—যেমন আছে কুকুরদের জন্য। অনেকে অবাক হন এই ভেবে যে এদেশে কুকুর বিড়ালের এত খাতির কেন? তাদের জন্য এত খরচ না করে পূর্ব আফ্রিকায় যে বৃটিশ প্রজা না খেয়ে মরছে বা ক্রীতদাসের মত অবস্থায় আছে তাকে বাঁচানো হয় না কেন? প্রশ্নটা ভাল এবং এমন প্রশ্ন করাও হয়। তার জন্য নানারকম কাগজ রয়েছে যেমন ডেলি ওয়ার্কার, ম্যাঞ্চেস্টার গার্ডিয়েন বা নিউ স্টেটসম্যান। একথা বলাতে তাদের কেউ দেশদ্রোহী বলে আখ্যা দেয় না।

ইংরেজরা বক্তৃতা দিতে ভালবাসে, তার প্রমাণ পাওয়া যাবে সভা সমিতির বিজ্ঞাপনে। আমাদের দেশের মত সেখানে মেঠো সভা প্রায় হয় না। সভাতে বক্তৃতা শুনতে গেলে সাধারণত টিকিট লাগে। সাধারণত বক্তাদের বক্তব্য বলে কোন বস্তু থাকে। আমাদের সভার সঙ্গে তুলনা করা ভুল। আমাদের সভা সমিতিতে প্রায় সময়েই উদ্দেশ্য খুঁজে পাওয়া যায় না, বিশেষ করে রবীন্দ্র জন্মতিথির সভাগুলিতে। শেক্সপীয়ারের দেশে শেক্সপীয়ার সম্পর্কে এত সভা হয় না, কারণ সেজন্য পড়াশুনা করতে হয়। একমাত্র বিশেষজ্ঞেরাই সেখানে বক্তৃতা দেন।

লণ্ডন সম্পর্কে এসবই হয়ত পুরনো কথা—আমাদের কাছে লণ্ডন এখন অতি নিকটে। খুব কম লোক আজকাল পাওয়া যায় যাঁরা লণ্ডনে যাননি বা যাবার কথা ভাবছেন না।

লণ্ডনকে অবশ্যই ভোলা শক্ত। লণ্ডনকে পুরো চেনা যায় না, কিছু না কিছু রহস্য এর আছেই। যত বই-ই লেখা হোক, এর পুরো চরিত্র একদিনে ধরা পড়বে না। যেদিন পড়বে সেদিন লণ্ডনও পুরোনো হয়ে যাবে। তাই লণ্ডনকে চেনাবার উদ্দেশ্যে আমি কিছু লিখছি না—সে চেষ্টা করা বোকামি। লণ্ডনের ল্যাণ্ডলেডিদের আমি কিছু চিনেছি, তারই বর্ণনা

করতে গিয়ে সে প্রসঙ্গে কিছু অন্য কথা এসে গিয়েছে। এরপর আরো কয়েকজন ল্যাণ্ডলর্ড এবং ল্যাণ্ডলেডির বাড়িতে থেকেছিলাম। ভারতীয়রা প্রায়ই লণ্ডনে এবাড়ি থেকে ওবাড়ি বদল করে। অতি স্বাভাবিক ঘটনার মধ্যেই সেগুলো ধরা হয়। সাধারণত একটি ট্যাক্সিতেই সমস্ত জিনিস নিয়ে যাওয়া যায়—নইলে কিছু পয়সা দিলে বাড়ি থেকে জিনিসপত্র নিয়ে অন্যত্র পৌঁছে দেবার প্রচুর প্রতিষ্ঠান আছে। এই প্রতিষ্ঠানগুলি কেবল যে জিনিসপত্র ঠিকমত অন্যত্র পৌঁছে দেয় তাই নয়—এদের গুদাম আছে—সে গুদামে অনির্দিষ্ট কালের জন্য জিনিসপত্র রেখেও দেওয়া যায়। মাসে পাঁচ ছ' টাকা ভাড়া দিলে একটি পরিবারের সমস্ত জিনিসপত্র রেখে দেয়। আমরা কখনই এইরকম প্রতিষ্ঠানের সাহায্য নিইনি। কিন্তু যাঁরা লণ্ডন থেকে অনির্দিষ্ট কালের জন্য বাড়ি ছেড়ে চলে যান তাঁরা ওখানে তাঁদের জিনিসপত্র রেখে যেতে পারেন। কোলকাতাতে এমন প্রতিষ্ঠান হলে অনেকেরই যে যথেষ্ট সুবিধে হবে সে বিষয়ে সন্দেহ নেই। ইংল্যাণ্ডে এত বড় বড় ঢাকা লরি আছে যে সেগুলিকে দোতলা বাড়ির সমান উঁচু মনে হয়। তাতে খাট, বিছানা, সোফা, টেলিভিশন, আলমারি, বাক্স, রান্না ঘরের যাবতীয় সরঞ্জাম একসঙ্গে নিরাপদে নিয়ে যাওয়া যায়। কোলকাতায় অবশ্য সেরকম লরি আনলে দু তিনটি রাস্তা ছাড়া আর কোথাও যাবে না। লণ্ডনের সমস্ত রাস্তাই মোটামুটি চলনসই—অর্থাৎ মোটরগাড়ি বা লরির যাতায়াতের পক্ষে বিশেষ অসুবিধা হয় না। লণ্ডন তৈরি করবার সময় কোন রকম ব্যাপক পরিকল্পনা করা হয়নি। এদিকে একরকম ওদিকে একরকম খাপছাড়া ভাব আছেই। কিন্তু ১৬৬৬ খৃষ্টাব্দের আগে অবস্থা খুবই শোচনীয় ছিল। গলি-ঘুঁজি খোলা নর্দমা এসব ত ছিলই, আর ছিল মহামারী, প্লেগ, ইনফ্লুয়েঞ্জা বা টাইফয়েড।

১৬৬৬ খ্রীষ্টাব্দে লণ্ডন গড়ে ওঠে না। ঐ সময়ে লণ্ডনটি আগুনে পুড়ে ধ্বংস হয়। তারপর লণ্ডনকে মোটামুটি স্বাস্থ্যসম্মত ভাবে পরিকল্পনা করা সম্ভব হয়। কৃস্টফার রেন এরপর লণ্ডনকে নানারকম বাড়ির নক্সা করে দিয়ে সৌন্দর্য বাড়িয়ে তোলেন। গলি-ঘুঁজি দূর হয়ে যায় মোটামুটি। কিন্তু

কিছু গলির চিহ্ন এখনও আছে মধ্য লণ্ডনের কোথাও। কিন্তু তাদের সংখ্যা যৎসামান্য। এদের দূর করা যায়নি, সম্ভবত আর যাবেও না।

বড় শহরে দু চারটে গলি থাকা বৈচিত্র্যের দিক থেকে মন্দ নয়। লণ্ডনের এই পরিকল্পনাহীন বৈচিত্র্যে একজন আমেরিকান বলেছিলেন শহরটায় নানারকম অসুবিধে। সোজা রাস্তা খুব কমই আছে। একজন ইংরেজ লেখক বলেছিলেন তার উত্তরে—ভগবানের অসীম করুণা যে লণ্ডন পরিকল্পনা করে তৈরি হয়নি।

লণ্ডনের লোকেরা পরিকল্পনা কথাটার বিরুদ্ধে সর্বদাই খড়্গহস্ত।

একবার স্থির হয় বাকিংহ্যাম প্যালেসের ঘোড়াগাড়ি যাবার জন্য একটি গেট তৈরি করা। গেট তৈরি হলও, খরচ পড়ল প্রায় দশ লক্ষ টাকা। শ্বেত পাথরের গেটটি খুব ভালই দেখতে হল।

কিন্তু···।

কিন্তু ঘোড়ার গাড়ি তার মধ্যে দিয়ে গেল না। যাবার কোন উপায় ছিল না। গেটটি ছোট করে তৈরি করা হয়েছিল।

পরিকল্পনা করা হয়নি। এখন সেটি হতভম্ব হয়ে দাঁড়িয়ে আছে বাকিংহ্যাম প্যালেসের পেছনে আধমাইল দূরে।

নাম এর মার্বল আর্চ। লণ্ডনের একটি দ্রষ্টব্য স্থান। এই জিনিসটিকে লোককে দেখতেই হয়। এর চারিদিকে চলেছে অগুনতি মোটরগাড়ি। গোটা দশেক বাসরুট এর চতুর্দিকে।

মার্বল আর্চটির জন্য ট্র্যাফিক মন্থর হয়ে আসে।

অফিসযাত্রীরা তাই মার্বল আর্চকে পছন্দ করে না।

লণ্ডন তবু চলছে—এবং কখন কোথাও এর চাঞ্চল্য থাকলেও সামগ্রিক ভাবে এর ধীরগতিতে অনেকেই ক্ষুব্ধ হন—এমন কি কিছু কিছু ইংরেজ পর্যন্ত বলেন লণ্ডন বড়ই ধীর। কিন্তু লণ্ডনের আর একটা রূপ আছে সেটা সহজে চোখে পড়ে না। সেটা এর আণ্ডারগ্রাউণ্ড। সেখানে গতি প্রচণ্ড। বাধাহীন গাড়ি ছুটে চলে শহরের এপ্রান্ত থেকে ওপ্রান্তে। কিন্তু সবটা মিলিয়ে লণ্ডনকে ভাল লাগে। একজন ভারতীয় যে ভাবে লণ্ডনকে ভালবাসেন,

একজন আমেরিকান হয়ত সে ভাবে লণ্ডনকে ভালবাসেন না। লণ্ডনের প্রচুর সমালোচনা করা হয়েছে, এবং হওয়া সম্ভব—কিন্তু তবু মনে হয় লণ্ডনকে অবিচার করা হয়েছে, কারণ নিরুপদ্রবে থাকবার মত এমন শহর পৃথিবীতে আর নেই।

অস্কার হ্যামারস্টাইন একদা প্যারিস সম্পর্কে গেয়েছিলেন,

The last time I saw Paris.
It was warm and gay
No matter how they change her
I'll remember her that way.

এই কথাটা আমি লণ্ডন সম্পর্কে বলতে চাই।